# শ্রীমদ্ভগবদ্গীতা

মূল, অন্বয়মুখে বিশদ ব্যাখ্যা, বিশুদ্ধ বঙ্গানুবাদ,
ও স্থল-বিশেষে টিপ্পনী-সমন্বিতা।

—·—◦:*:◦——

শ্রীঅধরচন্দ্র চক্রবর্ত্তিনা সম্পাদিতা।

———

প্রকাশক—
শ্রীতারাচাঁদ দাস।
৮২ নং আহিরীটোলা ষ্ট্রীট, কলিকাতা।
সন ১৩৩৫, জ্যৈষ্ঠ।

মূল্য ။৵৹ দশ আনা।

# সূচীপত্রম্।


| | | |
|---|---|---|
| প্রথমোঽধ্যায়ঃ ( অর্জ্জুনবিষাদযোগঃ ) | ... | ১ |
| দ্বিতীয়োঽধ্যায়ঃ ( সাংখ্যযোগঃ ) | ... | ২৪ |
| তৃতীয়োঽধ্যায়ঃ ( কর্ম্মযোগঃ ) | ... | ৬৫ |
| চতুর্থোঽধ্যায়ঃ ( জ্ঞানযোগঃ ) | ... | ৯০ |
| পঞ্চমোঽধ্যায়ঃ ( কর্ম্মসন্ন্যাসযোগঃ ) | ... | ১২৯ |
| ষষ্ঠোঽধ্যায়ঃ ( অভ্যাসযোগঃ ) | ... | ১৩৫ |
| সপ্তমোঽধ্যায়ঃ ( জ্ঞানবিজ্ঞানযোগঃ ) | ... | ১৬৩ |
| অষ্টমোঽধ্যায়ঃ ( অক্ষরব্রহ্মযোগঃ ) | ... | ১৮১ |
| নবমোঽধ্যায়ঃ ( রাজবিদ্যা-রাজগুহ্যযোগঃ ) | ... | ২০০ |
| দশমোঽধ্যায়ঃ ( বিভূতিযোগঃ ) | ... | ২২১ |
| একাদশোঽধ্যায়ঃ ( বিশ্বরূপদর্শনযোগঃ ) | ... | ২৪৫ |
| দ্বাদশোঽধ্যায়ঃ ( ভক্তিযোগঃ ) | ... | ২৮৩ |
| ত্রয়োদশোঽধ্যায়ঃ ( ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগযোগঃ ) | ... | ২৯৪ |
| চতুর্দ্দশোঽধ্যায়ঃ ( গুণত্রয়বিভাগযোগঃ ) | ... | ৩১৫ |

| | | |
|---|---|---|
| পঞ্চদশোঽধ্যায়ঃ ( পুরুষোত্তমযোগঃ ) | ... | ৩৩১ |
| ষোড়শোঽধ্যায়ঃ ( দৈবাসুরসম্পদ্বিভাগযোগঃ ) | ... | ৩৪৫ |
| সপ্তদশোঽধ্যায়ঃ ( শ্রদ্ধাত্রয়বিভাগযোগঃ ) | ... | ৩৫৮ |
| অষ্টাদশোঽধ্যায়ঃ ( মোক্ষযোগঃ ) | ... | ৩৭৩ |
| গীতামাহাত্ম্যম্ ... | ... | ৪১৫ |

# অথ শ্রীমদ্ভগবদ্গীতাপাঠক্রমঃ।

ওঁ অস্য শ্রীমদ্ভগবদ্গীতা-মালামন্ত্রস্য শ্রীভগবান্ বেদব্যাস-ঋষিরনুষ্টুপ্ছন্দঃ শ্রীকৃষ্ণঃ পরমাত্মা দেবতা "অশোচ্যান-ন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে" ইতি বীজম্। "সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ" ইতি শক্তিঃ। "অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ" ইতি কীলকম্। শ্রীকৃষ্ণপ্রীত্যর্থপাঠে বিনিয়োগঃ।

"নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ" ইতি হৃদয়ায় নমঃ। "ন চৈনং ক্লেদয়ন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ" ইতি শিরসে স্বাহা। "অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়ম-ক্লেদ্যোঽশোষ্য এব চ" ইতি শিখায়ৈ বষট্। "নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোঽয়ং সনাতনঃ" ইতি কবচায় হুং। "পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশঃ ইতি নেত্রত্রয়ায় বৌষট্। "নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ" ইতি করতল-পৃষ্ঠাভ্যামস্ত্রায় ফট্। ইতি অঙ্গন্যাসঃ।

"নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ" ইত্যঙ্গুষ্ঠাভ্যাং

নমঃ। "ন চৈনং ক্লেদয়ন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ" ইতি তর্জ্জনীভ্যাং স্বাহা। "অচ্ছেদ্যোহয়মদাহ্যোহয়ম-ক্লেদ্যোহশোষ্য এবচ" ইতি মধ্যমাভ্যাং বষট্। "নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোহয়ং সনাতনঃ" ইত্যনামিকাভ্যাং হুং। "পশ্য মে পার্থ রূপাণি শতশোহথ সহস্রশঃ" ইতি কনিষ্ঠাভ্যাং বৌষট্। "নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ" ইতি করতলপৃষ্ঠাভ্যাং ফট্ ইতি করন্যাসঃ।

# মঙ্গলাচরণম্।

ওঁ পার্থায় প্রতিবোধিতাং ভগবতা নারায়ণেন স্বয়ং,
ব্যাসেন গ্রথিতাং পুরাণমুনিনা মধ্যে মহাভারতে :
অদ্বৈতামৃতবর্ষিণীং ভগবতীমষ্টাদশাধ্যায়িনী-
মম্ব ত্বামনুসন্দধানি ভগবদ্গীতে ভবদ্বেষিণীম্ ॥ ১
বাগীশাদ্যাঃ সুমনসঃ সর্ব্বার্থানামুপক্রমে।
যং নত্বা কৃতকৃত্যাঃ স্যুস্তং নমামি গজাননম্ ॥ ২
নমোঽস্তু তে ব্যাস বিশালবুদ্ধে, ফুল্লারবিন্দায়তপত্রনেত্র।
যেন ত্বয়া ভারততৈলপূর্ণঃ, প্রজ্বালিতো জ্ঞানময়ঃ প্রদীপঃ ॥ ৩
প্রপন্নপারিজাতায় তোত্রবেত্রৈকপাণয়ে।
জ্ঞানমুদ্রায় কৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ ॥ ৪
সর্ব্বোপনিষদো গাবো দোগ্ধা গোপালনন্দনঃ।
পার্থো বৎসঃ সুধী র্ভোক্তা দুগ্ধং গীতামৃতং মহৎ ॥ ৫
বসুদেবসুতং দেবং কংসচাণূরমর্দ্দনম্।
দেবকীপরমানন্দং কৃষ্ণং বন্দে জগদ্‌গুরুম্ ॥ ৬
ভীষ্মদ্রোণতটা জয়দ্রথজলা গান্ধারনীলোৎপলা,
শল্যগ্রাহবতী কৃপেণ বহনী কর্ণেন বেলাকুলা।

অশ্বত্থামবিকর্ণ-ঘোরমকরা দুর্য্যোধনাবর্ত্তিনী,
সোত্তীর্ণা খলু পাণ্ডবৈ রণনদী কৈবর্ত্তকঃ কেশবঃ ॥ ৭
পারাশর্য্যবচঃ সরোজমমলং গীতার্থগন্ধোৎকটং,
নানাখ্যানককেশরং হরিকথাসম্বোধনাবোধিতম্।
লোকে সজ্জনষট্পদৈরহরহঃ পেপীয়মানং মুদা,
ভূয়াদ্ভারতপঙ্কজং কলিমলপ্রধ্বংসি নঃ শ্রেয়সে ॥ ৮
মূকং করোতি বাচালং পঙ্গুং লঙ্ঘয়তে গিরিম্।
যৎকৃপা তমহং বন্দে পরমানন্দমাধবম্ ॥ ৯
যং ব্রহ্মা বরুণেন্দ্ররুদ্রমরুতস্তুন্বন্তি দিব্যৈঃ স্তবৈ-
র্ব্বেদৈঃ সাঙ্গপদক্রমোপনিষদৈর্গায়ন্তি যং সামগাঃ।
ধ্যানাবস্থিততদ্গতেন মনসা পশ্যন্তি যং যোগিনো,
যস্যান্তং ন বিদুঃ সুরাসুরগণা দেবায় তস্মৈ নমঃ ॥ ১০
নমো ধর্ম্মায় মহতে নমঃ কৃষ্ণায় বেধসে।
ব্রাহ্মণেভ্যো নমস্কৃত্য ধর্ম্মান্ বক্ষ্যে সনাতনম্ ॥ ১১
নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়মুদীরয়েৎ ॥ ১২

ওঁ তৎ সৎ

# শ্রীমদ্ভগবদ্গীতা।

## প্রথমোঽধ্যায়ঃ।

ধৃতরাষ্ট্র উবাচ।

**ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে সমবেতা যুযুৎসবঃ।**
**মামকাঃ পাণ্ডবাশ্চৈব কিমকুর্ব্বত সঞ্জয়॥ ১**

অন্বয়ঃ।—ধৃতরাষ্ট্রঃ উবাচ।—হে সঞ্জয়! যুযুৎসবঃ (যোদ্ধুমিচ্ছন্তোঽপি) ধর্ম্মক্ষেত্রে (ধর্ম্মভূমৌ) কুরুক্ষেত্রে * সমবেতাঃ (মিলিতাঃ সন্তঃ) মামকাঃ (মৎপুত্রা দুর্য্যোধনাদয়ঃ) পাণ্ডবাশ্চ (পাণ্ডুতনয়া যুধিষ্ঠিরাদয়শ্চ) এব কিম্ অকুর্ব্বত (কৃতবন্তঃ) ॥ ১

---

অনুবাদ।—ধৃতরাষ্ট্র কহিলেন, হে সঞ্জয়! যুদ্ধাভিলাষী দুর্য্যোধনাদি মৎপুত্রগণ এবং যুধিষ্ঠিরাদি পাণ্ডুপুত্রগণ ধর্ম্ম-ক্ষেত্র কুরুক্ষেত্রে সমবেত হইয়া কি করিলেন?

---

* কুরুক্ষেত্র ইন্দ্রপ্রস্থের নিকটবর্ত্তী একটি সুপ্রাচীন তীর্থ। ইহার অন্য নাম কুরুজাঙ্গল। শ্রুতিতেও বহুস্থানে কুরুক্ষেত্রের উল্লেখ দেখিতে পাওয়া যায়। অতএব ইহা যে অতি প্রাচীন তীর্থ, তাহাতে সন্দেহ নাই। "যদনু কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্।
ইতি জাবাল শ্রুতিঃ।

সঞ্জয় উবাচ।

**দৃষ্ট্বা তু পাণ্ডবানীকং ব্যূঢ়ং দুর্য্যোধনস্তদা।**
**আচার্য্যমুপসঙ্গম্য রাজা বচনমব্রবীৎ ॥ ২**
**পশ্যৈতাং পাণ্ডুপুত্ত্রাণামাচার্য্য মহতীং চমূম্।**
**ব্যূঢ়াং দ্রুপদপুত্ত্রেণ তব শিষ্যেণ ধীমতা ॥ ৩**

অন্বয়ঃ।—সঞ্জয়ঃ উবাচ।—তদা রাজা দুর্য্যোধনঃ পাণ্ডবানীকং (পাণ্ডবসৈন্যং) ব্যূঢ়ং (ব্যূহরচনয়া ব্যবস্থাপিতং) দৃষ্ট্বা (অবলোক্য) তু আচার্য্যম্ (দ্রোণম্) উপসঙ্গম্য (উপ সমীপং গত্বা, তস্য সকাশং গত্বেত্যর্থঃ) বচনম্ (বক্ষ্যমাণং বাক্যম্) অব্রবীৎ (উবাচ) ॥ ২

অন্বয়ঃ।—হে আচার্য্য! তব শিষ্যেণ ধীমতা (যুদ্ধ-বিদ্যাকুশলেনেত্যর্থঃ) দ্রুপদপুত্রেণ (ধৃষ্টদ্যুম্নেন) ব্যূঢ়াং (ব্যূহরচনয়া ব্যাবস্থাপিতং) পাণ্ডুপুত্রাণাম্ এতাং মহতীং (সুবিশালাং) চমূং (সেনাং) পশ্য (অবলোকয়) ॥ ৩

---

অনুবাদ।—সঞ্জয় কহিলেন। তৎকালে রাজা দুর্য্যোধন পাণ্ডবসৈন্যকে ব্যূহাকারে [যুদ্ধার্থ] ব্যবস্থাপিত দেখিয়া আচার্য্য দ্রোণের সমীপে গমন পূর্ব্বক [বক্ষ্যমাণ] বাক্য কহিতে লাগিলেন ॥ ২

অনুবাদ।—হে আচার্য্য, আপনার ধীমান্ শিষ্য (যুদ্ধ-

অত্র শূরা মহেষ্বাসা ভীমার্জ্জুনসমা যুধি।
যুযুধানো বিরাটশ্চ দ্রুপদশ্চ মহারথঃ॥ ৪
ধৃষ্টকেতুশ্চেকিতানঃ কাশিরাজশ্চ * বীর্য্যবান্।
পুরুজিৎ কুন্তিভোজশ্চ শৈব্যশ্চ নরপুঙ্গবঃ॥ ৫
যুধামন্যুশ্চ বিক্রান্ত উত্তমৌজাশ্চ বীর্য্যবান্।
সৌভদ্রো দ্রৌপদেয়াশ্চ সর্ব্ব এব মহারথাঃ॥ ৬

অন্বয়ঃ।—অত্র (সেনায়াং) শূরাঃ (বীরাঃ) মহেষ্বাসাঃ (মহাধনুর্দ্ধরাঃ) যুধি (যুদ্ধে) ভীমার্জ্জুনসমাঃ (ভীমার্জ্জুন-তুল্যাঃ) যুযুধানঃ (সাত্যকিঃ) বিরাটশ্চ, মহারথঃ দ্রুপদশ্চ, ধৃষ্টকেতুঃ, চেকিতানঃ, বীর্য্যবান্ কাশিরাজশ্চ, পুরুজিৎ, কুন্তিভোজশ্চ, নরপুঙ্গবঃ (নরশ্রেষ্ঠঃ) শৈব্যশ্চ, বিক্রান্তঃ (বিক্রমশালী) যুধামন্যুশ্চ, বীর্য্যবান্ (বলশালী) উত্তমৌ-জাশ্চ, সৌভদ্রঃ (সুভদ্রানন্দনঃ অভিমন্যুঃ), দ্রৌপদেয়াশ্চ,

---

বিদ্যাকুশল) ধৃষ্টদ্যুম্ন-কর্ত্তৃক ব্যূহ-রচনা দ্বারা সুরক্ষিত পাণ্ডুপুত্রগণের এই বিশাল সেনা অবলোকন করুন॥ ৩

অনুবাদ।—এই সেনা মধ্যে মহাধনুর্দ্ধর ও যুদ্ধে ভীমার্জ্জুন-তুল্য যুযুধান (সাত্যকি), বিরাট, মহারথ দ্রুপদ, ধৃষ্টকেতু,

---

* কাশীরাজশ্চ ইতি বহষু পুস্তকেষু দৃশ্যতে।

অস্মাকন্তু বিশিষ্টা যে তান্ নিবোধ দ্বিজোত্তম।
নায়কা মম সৈন্যস্য সংজ্ঞার্থং তান্ ব্রবীমি তে॥৭

( দ্রৌপদী-তনয়াঃ প্রতিবিন্ধ্যাদয়শ্চ ) [ এতে ] সর্ব্বে এব মহারথাঃ ॥ ৪—৬

অন্বয়ঃ।—হে দ্বিজোত্তম ! অস্মাকন্তু ( অস্মৎপক্ষীয়াঃ ) যে বিশিষ্টাঃ ( প্রধানাঃ ) মম সৈন্যস্য নায়কাঃ ( নেতারঃ ) তান্ নিবোধ ( বুধ্যস্ব ), তে ( তব ) সংজ্ঞার্থং ( সম্যক্ জ্ঞানার্থং ) তান্ ব্রবীমি ( কথয়ামি ) ॥ ৭

---

চেকিতান, মহাবলশালী কাশিরাজ, পুরুজিৎ, কুন্তিভোজ, নরশ্রেষ্ঠ শৈব্য, পরাক্রান্ত যুধামন্যু, মহাবীর্য্য উত্তমৌজাঃ, সুভদ্রানন্দন ( অভিমন্যু, ) এবং [ প্রতিবিন্ধ্য প্রভৃতি ] দ্রৌপদীর পঞ্চপুত্র—ইহারা সকলেই মহারথ * ॥ ৪-৬

অনুবাদ।—হে দ্বিজশ্রেষ্ঠ ! আমাদের পক্ষে যাঁহারা প্রধান এবং মদীয় সেনাগণের নেতা, তাঁহাদিগকে জ্ঞাত হউন্ ; আপনার সম্যক্ অবগত্যর্থ নিবেদন করিতেছি ॥ ৭

---

* মহারথ—যিনি একাকী দশসহস্র ধনুর্দ্ধর যোদ্ধার সহিত যুদ্ধ করিতে সমর্থ, এতাদৃশ শস্ত্রকুশল ও শাস্ত্রবিৎ বীর। আর যিনি অসংখ্য যোদ্ধার সহিত যুদ্ধে সমর্থ, তিনি অতিরথ নামে পরিচিত।

ভবান্ ভীষ্মশ্চ কর্ণশ্চ কৃপশ্চ সমিতিঞ্জয়ঃ ।
অশ্বত্থামা বিকর্ণশ্চ সৌমদত্তির্জ্জয়দ্রথঃ ॥ ৮ *
অন্যে চ বহবঃ শূরা মদর্থে ত্যক্তজীবিতাঃ ।
নানাশস্ত্রপ্রহরণাঃ সর্ব্বে যুদ্ধবিশারদাঃ ॥ ৯

অন্বয়ঃ ।—ভবান্ (আচার্য্যঃ) ভীষ্মশ্চ ( পিতামহঃ ) কর্ণশ্চ ( মম সখা অঙ্গরাজঃ ) সমিতিঞ্জয়ঃ ( সমরবিজেতা ) কৃপশ্চ ( আচার্য্যঃ ) অশ্বত্থামা ( ভবৎপুত্রঃ ) বিকর্ণশ্চ ( তন্নমা কুরু-রাজকুমারঃ ) সৌমদত্তিঃ ( সোমদত্তপুত্রঃ ভূরিশ্রবাঃ ) জয়দ্রথঃ ( সিন্ধুরাজঃ মদ্ভগিনীপতিঃ ) ॥ ৮

অন্বয়ঃ ।—মদর্থে ত্যক্তজীবিতাঃ ( মৎপ্রয়োজনার্থং জীবিতং ত্যক্তুমধ্যবসিতাঃ) নানাশস্ত্রপ্রহরণাঃ (বিবিধশস্ত্রাস্ত্র-ধারিণঃ ) [ বাহ্লীকভগদত্তাদয়ঃ ] অন্যে ( অপরে ) বহবঃ

---

অনুবাদ ।—আপনি স্বয়ং, পিতামহ ভীষ্ম, কর্ণ, সমর-বিজয়ী কৃপাচার্য্য, অশ্বত্থামা, বিকর্ণ, সোমদত্ত-পুত্র ( ভূরি শ্রবাঃ ) এবং জয়দ্রথ ॥ ৮

অনুবাদ ।—হে আচার্য্য ! আমার জন্য প্রাণত্যাগে

---

* সৌমদত্তি স্তথৈবচ ইতি বা পাঠঃ ।

অপর্য্যাপ্তং তদস্মাকং বলং ভীষ্মাভিরক্ষিতম্।
পর্য্যাপ্তং ত্বিদমেতেষাং বলং ভীমাভিরক্ষিতম্ ॥ ১০
অয়নেষু চ সর্ব্বেষু যথাভাগমবস্থিতাঃ
ভীষ্মমেবাভিরক্ষন্তু ভবন্তঃ সর্ব্ব এব হি ॥ ১১

শূরাশ্চ (যোধাশ্চ) [সন্তি] [তে] সর্ব্বে যুদ্ধবিশারদাঃ (সমর-নিপুণাঃ) ॥ ৯

অন্বয়ঃ।—তৎ (তথাভূতৈঃ বীরৈর্যুক্তমপি) ভীষ্মাভিরক্ষিতং (ভীষ্মেণ সম্যক্ রক্ষিতম্) অস্মাকং বলম্ অপর্য্যাপ্তং (তৈঃ সহ যোদ্ধুম্ অসমর্থং ভাতি) তু (কিন্তু) ভীমাভিরক্ষিতম্ এতেষাম্ (পাণ্ডবানাম্) ইদং (বলং) পর্য্যাপ্তম্ (সমর্থম্) ॥ ১০

অন্বয়ঃ।—সর্ব্বেষু অয়নেষু (ব্যূহপ্রবেশমার্গেষু) যথাভাগং

---

কৃতনিশ্চয়, নানা অস্ত্রধারী আরও অনেক বীর আছেন; তাঁহারা সকলেই যুদ্ধশাস্ত্রবিশারদ ॥ ৯

অনুবাদ।—হে আচার্য্য! ভীষ্মরক্ষিত অস্মদীয় সেনা অপর্য্যাপ্ত অর্থাৎ বিপক্ষ সৈন্যগণের সহিত যুদ্ধে অসমর্থ বোধ হইতেছে; পরন্তু ভীমরক্ষিত পাণ্ডবগণের সৈন্যদিগকে পর্য্যাপ্ত (সমর্থ) বোধ হইতেছে ॥ ১০

তস্য সংজনয়ন্ হর্ষং কুরুবৃদ্ধঃ পিতামহঃ।
সিংহনাদং বিনদ্যোচ্চৈঃ শঙ্খং দধ্মৌ প্রতাপবান্॥১২
ততঃ শঙ্খাশ্চ ভের্য্যশ্চ পণবানকগোমুখাঃ।
সহসৈবাভ্যহন্যন্ত স শব্দস্তুমুলোঽভবৎ ॥ ১৩

(বিভক্তাং স্বাং স্বাং রণভূমিম্ অপরিত্যজ্য) অবস্থিতাঃ [সন্তঃ] সর্ব্বে এব ভবন্তঃ ভীষ্মমেব অভিরক্ষন্তু (সর্ব্বতোভাবেন রক্ষন্তু)॥ ১১

অন্বয়ঃ।—প্রতাপবান্ কুরুবৃদ্ধঃ পিতামহঃ (ভীষ্মঃ) তস্য (রাজ্ঞো দুর্য্যোধনস্য) হর্ষং (আনন্দং) সংজনয়ন্, (উৎপাদয়ন্) উচ্চৈঃ (মহান্তং) সিংহনাদং বিনদ্য (কৃত্বা ইত্যর্থঃ) শঙ্খান্ দধ্মৌ (বাদিতবান্)॥ ১২

অন্বয়ঃ।—ততঃ শঙ্খাঃ, ভের্য্যঃ পণবানকগোমুখাঃ সহসা

---

অনুবাদ।—অতএব ব্যূহ-প্রবেশ-পথে আপনারা স্ব স্ব বিভাগানুসারে অবস্থিত হইয়া ভীষ্মকেই রক্ষা করুন॥ ১১

অনুবাদ।—রাজা দুর্য্যোধনের প্রীতিসাধনার্থ প্রতাপশালী কুরুবৃদ্ধ পিতামহ ভীষ্ম উচ্চৈঃস্বরে সিংহনাদ করিয়া শঙ্খধ্বনি করিলেন॥ ১২

অনুবাদ।—অনন্তর শঙ্খ, ভেরী, পণব (মাদল) আনক

ততঃ শ্বেতৈর্হয়ৈর্যুক্তে মহতি স্যন্দনে স্থিতৌ।
মাধবঃ পাণ্ডবশ্চৈব দিব্যৌ শঙ্খৌ প্রদধ্মতুঃ ॥১৪
পাঞ্চজন্যং হৃষীকেশো দেবদত্তং ধনঞ্জয়ঃ।
পৌণ্ড্রং দধ্মৌ মহাশঙ্খং ভীমকর্ম্মা বৃকোদরঃ ॥ ১৫

(তৎক্ষণাৎ) এব অভ্যহন্যন্ত (বাদিতাঃ); সঃ শব্দঃ তুমুলঃ (মহান্) অভবৎ ॥ ১৩

অন্বয়ঃ।—ততঃ শ্বেতৈঃ হয়ৈঃ (ঘোটকচতুষ্টয়ৈঃ) যুক্তে মহতি (বিশালে) স্যন্দনে (রথে) স্থিতৌ, মাধবঃ (শ্রীকৃষ্ণঃ) পাণ্ডবশ্চ (অর্জ্জুনশ্চ) এব দিব্যৌ (অলৌকিকৌ) শঙ্খৌ প্রদধ্মতুঃ (বাদিতবন্তৌ) ॥ ১৪

অন্বয়ঃ।—হে পৃথিবীপতে! হৃষীকেশঃ পাঞ্চজন্যং, ধনঞ্জয়ঃ দেবদত্তং, ভীমকর্ম্মা বৃকোদরঃ (ভীমঃ) মহাশঙ্খং পৌণ্ড্রং

---

(ঢক্কা) গোমুখ (রণশিঙ্গা) প্রভৃতি বাদ্যযন্ত্র সকল বাজিয়া উঠিল; সেই শব্দ মিশ্রিত হইয়া তুমুল হইয়া উঠিল ॥ ১৩

অনুবাদ।—অনন্তর শুভ্রবর্ণ অশ্বচতুষ্টয়-যুক্ত মহারথে আরোহণপূর্ব্বক শ্রীকৃষ্ণ এবং অর্জ্জুন দিব্য শঙ্খধ্বনি করিলেন ॥ ১৪

অনুবাদ।—হে মহারাজ, শ্রীকৃষ্ণ পাঞ্চজন্যনামক শঙ্খ,

**অনন্তবিজয়ং রাজা কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ।**
**নকুলঃ সহদেবশ্চ সুঘোষমণিপুষ্পকৌ ॥ ১৬**
**কাশ্যশ্চ পরমেষ্বাসঃ শিখণ্ডী চ মহারথঃ।**
**ধৃষ্টদ্যুম্নো বিরাটশ্চ সাত্যকিশ্চাপরাজিতঃ ॥ ১৭**
**দ্রুপদো দ্রৌপদেয়াশ্চ সর্ব্বশঃ পৃথিবীপতে।**
**সৌভদ্রশ্চ মহাবাহুঃ শঙ্খান্ দধ্মুঃ পৃথক্‌পৃথক্ ॥ ১৮**

**দধ্মৌ** ( বাদিতবান্ ); **কুন্তীপুত্রঃ** রাজা যুধিষ্ঠিরঃ **অনন্ত-বিজয়ং** [ দধ্মৌ ]; নকুলঃ সহদেবশ্চ সুঘোষ-মণিপুষ্পকৌ [ **দধ্মতুঃ** ], পরমেষ্বাসঃ ( মহাধনুর্দ্ধরঃ ) কাশ্যশ্চ, মহারথঃ শিখণ্ডী চ, ধৃষ্টদ্যুম্নঃ, বিরাটশ্চ, অপরাজিতঃ সাত্যকিশ্চ, দ্রুপদঃ দ্রৌপদেয়াশ্চ ( দ্রৌপদীতনয়াশ্চ ), মহাবাহুঃ সৌভদ্রশ্চ ( সুভদ্রানন্দনঃ অভিমন্যুশ্চ ), সর্ব্বশঃ ( সর্ব্বে এব ) পৃথক্, পৃথক্ শঙ্খান্ দধ্মুঃ ॥ ১৬-১৮

---

**অর্জ্জুন** দেবদত্ত নামক শঙ্খ এবং ভীমকর্ম্মা ভীমসেন পৌণ্ড্র নামক শঙ্খ বাজাইলেন; কুন্তীপুত্র রাজা যুধিষ্ঠির অনন্ত-বিজয়, নকুল সুঘোষনামক শঙ্খ ও সহদেব মণিপুষ্পনামক শঙ্খ বাজাইলেন। মহাধনুর্দ্ধর কাশিরাজ, মহারথ শিখণ্ডী, ধৃষ্টদ্যুম্ন, বিরাট, অপরাজেয় সাত্যকি, দ্রুপদ, দ্রৌপদীর পুত্রগণ

স ঘোষো ধার্ত্তরাষ্ট্রাণাং হৃদয়ানি ব্যদারয়ৎ।
নভশ্চ পৃথিবীঞ্চৈব তুমুলোঽভ্যনুনাদয়ন্ ॥ ১৯ *
অথ ব্যবস্থিতান্ দৃষ্ট্বা ধার্ত্তরাষ্ট্রান্ কপিধ্বজঃ।
প্রবৃত্তে শস্ত্রসম্পাতে ধনুরুদ্যম্য পাণ্ডবঃ।
হৃষীকেশং তদা বাক্যমিদমাহ মহীপতে ॥ ২০

অন্বয়ঃ।—তুমুলঃ স ঘোষঃ (শঙ্খনাদঃ) নভশ্চ পৃথিবীঞ্চৈব অভ্যনুনাদয়ন্ ধার্ত্তরাষ্ট্রাণাং (দুর্য্যোধনাদীনাং) হৃদয়ানি ব্যদারয়ৎ (বিদীর্ণীকৃতবান্) ॥ ১৯

অন্বয়ঃ।—হে মহীপতে রাজন্! অথ ধার্ত্তরাষ্ট্রান্ (দুর্য্যোধনাদীন্) ব্যবস্থিতান্ (যুদ্ধোদ্‌যোগেন স্থিতান্)

---

এবং সুভদ্রানন্দন মহাবাহু অভিমন্যু—ইঁহারা সকলেই পৃথক্ পৃথক্ শঙ্খ বাজাইলেন ॥ ১৫-১৮

অনুবাদ।—সেই তুমুল শঙ্খধ্বনি প্রতিধ্বনিতে আকাশ ও পৃথিবী পরিপূর্ণ করিয়া, দুর্য্যোধনাদির হৃদয় বিদীর্ণ করিল ॥ ১৯

অনুবাদ।—অনন্তর শস্ত্রপাত আরব্ধ হইলে দুর্য্যোধন-

---

* ব্যনুনাদয়ন্ ইতি কচিৎ পাঠঃ।

অর্জ্জুন উবাচ।

সেনয়োরুভয়োর্ম্মধ্যে রথং স্থাপয় মেঽচ্যুত ॥ ২১
যাবদেতান্নিরীক্ষেঽহং যোদ্ধুকামানবস্থিতান্।
কৈর্ম্ময়া সহ যোদ্ধব্যমস্মিন্ রণসমুদ্যমে ॥ ২২
যোৎস্যমানানবেক্ষেঽহং য এতেঽত্র, সমাগতাঃ।
ধার্ত্তরাষ্ট্রস্য দুর্ব্বুদ্ধের্যুদ্ধে প্রিয়চিকীর্ষবঃ ॥ ২৩

দৃষ্ট্বা (অবলোক্য) শস্ত্রসম্পাতে (বাণবর্ষণে) প্রবৃত্তে (আরব্ধে) [সতি] কপিধ্বজঃ পাণ্ডবঃ (অর্জ্জুনঃ) ধনুঃ উদ্যম্য (উত্তোল্য) তদা হৃষীকেশম্ (শ্রীকৃষ্ণম্) ইদং (বক্ষ্যমাণং) বাক্যম্ আহ ॥ ২০

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—হে অচ্যুত! যাবৎ অহং অবস্থিতান্ (পুরোবর্ত্তিনঃ) যোদ্ধুকামান্ (যুদ্ধেচ্ছূন্) এতান্ নিরীক্ষে, অস্মিন্ রণসমুদ্যমে (যুদ্ধব্যাপারে) কৈঃ সহ ময়া

---

পক্ষীয়দিগকে যুদ্ধোদ্যোগে ব্যাপৃত দর্শনে কপিধ্বজ পাণ্ডব (অর্জ্জুন) স্বীয় ধনু উত্তোলন করিয়া শ্রীকৃষ্ণকে বলিতে লাগিলেন ॥ ২০

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন,—হে অচ্যুত! যাবৎ আমি যুদ্ধাভিলাষী সম্মুখস্থ এই বীরগণকে ভাল করিয়া না

সঞ্জয় উবাচ :

**এবমুক্তো হৃষীকেশো গুড়াকেশেন ভারত।**
**সেনয়োরুভয়োর্ম্মধ্যে স্থাপয়িত্বা রথোত্তমম্ ॥ ২৪**
**ভীষ্মদ্রোণপ্রমুখতঃ সর্ব্বেষাঞ্চ মহীক্ষিতাম্।**
**উবাচ পার্থ পশ্যৈতান্ সমবেতান্ কুরূনিতি ॥ ২৫**

বোদ্ধব্যম্; যুদ্ধে দুর্ব্বুদ্ধেঃ (মন্দমতেঃ) ধার্ত্তরাষ্ট্রস্য (দুর্য্যোধনস্য) প্রিয়চিকীর্ষবঃ (হিতকামাঃ) যে এতে অত্র সমাগতাঃ যোৎস্যমানান্ (যুদ্ধার্থিনঃ) [তান্ সর্ব্বান্] অহং অবেক্ষে, [তাবৎ] উভয়োঃ সেনয়োঃ মধ্যে মে, (মম) রথং স্থাপয় ॥ ২১-২৩

অন্বয়ঃ।—সঞ্জয় উবাচ—হে ভারত! গুড়াকেশেন (জিতনিদ্রেণ অর্জ্জুনেন) এবম্ উক্তঃ হৃষীকেশঃ (ইন্দ্রি-

---

দেখি, এই যুদ্ধে কাহাদিগের সহিত আমায় যুদ্ধ করিতে হইবে, এবং যাহারা যুদ্ধে দুর্ম্মতি ধৃতরাষ্ট্রপুত্র দুর্য্যোধনের প্রিয়চিকীর্ষু, সেই সকল যুদ্ধার্থীদিগকে অবলোকন করি, তাবৎ উভয় সেনার মধ্যস্থলে আমার রথস্থাপন কর ॥২১-২৩

অনুবাদ।—সঞ্জয় কহিলেন, হে ভারত! অর্জ্জুন কর্ত্তৃক এইরূপে অনুরুদ্ধ হইয়া হৃষীকেশ উভয় সেনার মধ্যভাগে

**তত্রাপশ্যৎ স্থিতান্ পার্থঃ পিতৄনথ পিতামহান্।**
**আচার্য্যান্মাতুলান্ ভ্রাতৄন্ পুত্রান্ পৌত্রান্ সখীংস্তথা।**
**শ্বশুরান্ সুহৃদশ্চৈব সেনয়োরুভয়োরপি ॥ ২৬**

য়াণামীশঃ নিয়ামকঃ) উভয়োঃ সেনয়োঃ মধ্যে ভীষ্ম-দ্রোণ-প্রমুখতঃ (ভীষ্ম-দ্রোণসম্মুখে) সর্ব্বেষাং মহীক্ষিতাং (রাজ্ঞাং) [সম্মুখে] রথোত্তমং স্থাপয়িত্বা (সংস্থাপ্য), হে পার্থ! সমবেতান্ এতান্ কুরূন্ পশ্য' ইতি উবাচ ॥ ২৪-২৫

অন্বয়ঃ।—অথ পার্থঃ তত্র স্থিতান্ উভয়োরপি সেনয়োঃ পিতৄন্ (পিতৃব্যাদীন্) পিতামহান্ (ভীষ্মাদীন্) আচার্য্যান্ (দ্রোণাদীন্) মাতুলান্ (শকুনিপ্রভৃতীন্) ভ্রাতৄন্ (দুর্য্যোধনাদীন্) পুত্রান্ পৌত্রান্ (দুর্য্যোধনাদীনামপি যে পুত্রাঃ পৌত্রাশ্চ তান্) তথা সখীন্ (মিত্রাণি) শ্বশুরান্ সুহৃদশ্চ (কৃতোপকারাংশ্চ) অপশ্যৎ ॥ ২৬

---

ভীষ্ম ও দ্রোণের সম্মুখে এবং সমুদায় রাজগণের সম্মুখে সেই উত্তম রথ স্থাপন করিয়া কহিলেন,—হে পার্থ! সমবেত কুরুগণকে (যুদ্ধক্ষেত্রে সংমিলিত কৌরবপক্ষীয় যোদ্ধাদিগকে) অবলোকন কর ॥ ২৪-২৫

**অনুবাদ।—অনন্তর অর্জ্জুন যুদ্ধস্থলে উভয়পক্ষীয় সেনা-**

তান্ সমীক্ষ্য স কৌন্তেয়ঃ সর্ব্বান্ বন্ধূনবস্থিতান্।
কৃপয়া পরয়াবিষ্টো বিষীদন্নিদমব্রবীৎ॥ ২৭

অর্জ্জুন উবাচ।

দৃষ্টে্বমান্ স্বজনান্ * কৃষ্ণ যুযুৎসূন্ সমবস্থিতান্।
সীদন্তি মম গাত্রাণি মুখঞ্চ পরিশুষ্যতি॥ ২৮

অন্বয়ঃ।—সঃ কৌন্তেয়ঃ (অর্জ্জুনঃ) [রণস্থলে] অবস্থিতান্ তান্ সর্ব্বান্ বন্ধূন্ সমীক্ষ্য (অবলোক্য) পরয়া (মহত্যা) কৃপয়া আবিষ্টঃ বিষীদন্ [সন্] ইদম্ (বক্ষ্যমাণং বাক্যম্) অব্রবীৎ॥ ২৭

অন্বয়ঃ।—অর্জ্জুন উবাচ! হে কৃষ্ণ! যুযুৎসূন্ (যুদ্ধার্থিনঃ) ইমান্ স্বজনান্ সমবস্থিতান্ দৃষ্ট্বা (সংলক্ষ্য) মম গাত্রাণি সীদন্তি, (অবসন্নানি ভবন্তি) মুখঞ্চ পরিশুষ্যতি॥ ২৮

মধ্যে পিতৃস্থানীয়, পিতামহস্থানীয়, আচার্য্য, মাতুল; পুত্র, পৌত্র, মিত্র, শ্বশুর ও সুহৃদ্গণকে অবলোকন করিলেন॥ ২৬

অনুবাদ।—সেই কুন্তীনন্দন অর্জ্জুন যুদ্ধক্ষেত্রে অবস্থিত সেই সকল বন্ধুগণকে দর্শন করিয়া নিতান্ত করুণাবিষ্ট ও বিষাদাপন্ন হইয়া কহিতে লাগিলেন॥ ২৭

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন, হে কৃষ্ণ! যুদ্ধার্থী এই

* দৃষ্ট্বেমং স্বজনং কৃষ্ণ ইতি ক্বচিৎ পাঠঃ।

বেপথুশ্চ শরীরে মে রোমহর্ষশ্চ জায়তে।
গাণ্ডীবং স্রংসতে হস্তাৎ ত্বক্ চৈব পরিদহ্যতে ॥২৯
ন চ শক্নোম্যবস্থাতুং ভ্রমতীব চ মে মনঃ।
নিমিত্তানি চ পশ্যামি বিপরীতানি কেশব ॥ ৩০

অন্বয়ঃ।—মে (মম) শরীরে বেপথুশ্চ (কম্পশ্চ) রোমহর্ষশ্চ (রোমাঞ্চশ্চ) জায়তে, হস্তাৎ গাণ্ডীবং স্রংসতে (স্খলতি), ত্বক্ চৈব পরিদহ্যতে ॥ ২৯

অন্বয়ঃ।—হে কেশব! অবস্থাতুং চ ন শক্নোমি, মে (মম) মনশ্চ ভ্রমতি ইব, [অহং] বিপরীতানি (অনিষ্ট-সূচকানি) নিমিত্তানি চ পশ্যামি ॥ ৩০

---

স্বজনগণকে সম্মুখে অবস্থিত দেখিয়া, আমার অঙ্গসকল অবশ হইতেছে ও মুখ শুষ্ক হইতেছে ॥ ২৮

অনুবাদ।—আমার শরীরে কম্প ও রোমাঞ্চ হইতেছে, হস্ত হইতে গাণ্ডীব স্খলিত হইতেছে, এবং চর্ম্ম যেন দগ্ধ হইতেছে ॥ ২৯

অনুবাদ।—হে কেশব, আমি স্থির হইয়া থাকিতে পারিতেছি না; আমার মন যেন বিঘূর্ণিত হইতেছে, আমি নানাবিধ অমঙ্গলসূচক লক্ষণ দর্শন করিতেছি ॥ ৩০

**ন চ শ্রেয়োঽনুপশ্যামি হত্বা স্বজনমাহবে।**
**ন কাঙ্ক্ষে বিজয়ং কৃষ্ণ ন চ রাজ্যং সুখানি চ ॥৩১**
**কিং নো রাজ্যেন গোবিন্দ**
**কিং ভোগৈর্জীবিতেন বা।**
**যেষামর্থে কাঙ্ক্ষিতং নো**
**রাজ্যং ভোগাঃ সুখানি চ ॥ ৩২**

**অন্বয়ঃ।**—আহবে (যুদ্ধে) স্বজনং হত্বা শ্রেয়শ্চ (শুভফলঞ্চ) ন পশ্যামি, হে কৃষ্ণ! অহং বিজয়ং ন কাঙ্ক্ষে, রাজ্যং চ সুখানি চ ন [ কাঙ্ক্ষে ] ॥ ৩১

**অন্বয়ঃ।**—হে গোবিন্দ! যেষাম্ অর্থে নঃ ( অস্মাকং ) রাজ্যং ভোগাঃ সুখানি চ কাঙ্ক্ষিতম্ ( অভিলষিতম্ ) আচার্য্যাঃ পিতরঃ পুত্রাঃ তথা এব চ পিতামহাঃ মাতুলাঃ,

---

**অনুবাদ।**—যুদ্ধে স্বজনদিগকে বধ করিয়া আমি শ্রেয়ঃ দেখিতেছি না। হে কৃষ্ণ আমি জয়ও চাহি না, রাজ্যও চাহিনা, সুখও চাহি না ॥ ৩১

**অনুবাদ।**—হে গোবিন্দ! যাঁহাদিগের জন্য আমরা রাজ্য, ভোগ ও সুখের কামনা করি, সেই আচার্য্য, পিতৃব্য, পুত্র, পিতামহ, মাতুল, শ্বশুর, পৌত্র, শ্যালক এবং কুটুম্বগণ ধন ও প্রাণত্যাগ স্বীকার করিয়া এই যুদ্ধে উপস্থিত

ত ইমেঽবস্থিতা যুদ্ধে প্রাণাংস্ত্যক্ত্বা ধনানি চ।
আচার্য্যাঃ পিতরঃ পুত্রাস্তথৈব চ পিতামহাঃ ॥ ৩৩
মাতুলাঃ শ্বশুরাঃ পৌত্রাঃ শ্যালাঃ সম্বন্ধিনস্তথা।
এতান্ ন হন্তুমিচ্ছামি ঘ্নতোঽপি মধুসূদন ॥ ৩৪
অপি ত্রৈলোক্যরাজ্যস্য হেতোঃ কিন্নু মহীকৃতে।
নিহত্য ধার্ত্তরাষ্ট্রান্ নঃ কা প্রীতিঃ স্যাজ্জনার্দ্দন॥৩৫

শ্বশুরাঃ, পৌত্রাঃ শ্যালাঃ, তথা সম্বন্ধিনঃ, তে ইমে প্রাণান্ ধনানি চ ত্যক্ত্বা ( ত্যাগমঙ্গীকৃত্য ) যুদ্ধে অবস্থিতাঃ; [ অতএব ] নঃ ( অস্মাকং ) রাজ্যেন কিং, ভোগৈঃ ( কিং ) জীবিতেন বা ( কিম্ )? হে মধুসূদন! ঘ্নতঃ ( অস্মান্ মারয়তঃ ) অপি এতান্ ( স্বজনান্ ) ত্রৈলোক্যরাজ্যস্য হেতোঃ অপি হন্তুং নেচ্ছামি; মহীকৃতে ( পার্থিবরাজ্যহেতোঃ ) কিং নু? হে জনার্দ্দন! ধার্ত্তরাষ্ট্রান্ ( দুর্য্যোধনাদীন্ ) নিহত্য নঃ ( অস্মাকং ) কা প্রীতিঃ স্যাৎ॥ ৩২-৩৫

---

হইয়াছেন। অতএব আমাদের রাজ্যেই বা কি প্রয়োজন? ভোগেই বা কি প্রয়োজন এবং প্রাণেই বা কি প্রয়োজন? হে মধুসূদন! ইহারা আমাদিগকে বধ করিলেও আমি পৃথিবীর কেন? ত্রিভুবনের আধিপত্য পাইলেও উহাদিগকে

পাপমেবাশ্রয়েদস্মান্ হত্বৈতানাততায়িনঃ।
তস্মান্নার্হা বয়ং হন্তুং ধার্ত্তরাষ্ট্রান্ স্ববান্ধবান্।*
স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব॥ ৩৬
যদ্যপ্যেতে ন পশ্যন্তি লোভোপহতচেতসঃ।
কুলক্ষয়কৃতং দোষং মিত্রদ্রোহে চ পাতকম্॥ ৩৭

**অন্বয়ঃ**।—হে মাধব, আততায়িনঃ (অপি) এতান্ (আচার্য্যাদীন্) হত্বা অস্মান্ পাপম্ এব আশ্রয়েৎ; তস্মাৎ বয়ং স্ববান্ধবান্ ধার্ত্তরাষ্ট্রান্ হন্তুং ন অর্হাঃ; হি (যতঃ) স্বজনং হত্বা কথং সুখিনঃ স্যাম (ভবেম)॥ ৩৬

**অন্বয়ঃ**।—হে জনার্দ্দন যদ্যপি লোভোপহতচেতসঃ (লোভেন

---

বধ করিতে চাহি না। দুর্য্যোধন প্রভৃতিকে বধ করিয়া আমাদের কি প্রীতি হইবে? ৩২-৩৫

**অনুবাদ**।—ইহারা আততায়ী হইলেও ইহাদিগকে বধ করিলে আমাদিগকে পাপগ্রস্তই হইতে হইবে। অতএব নিজ বান্ধব ধার্ত্তরাষ্ট্রদিগকে আমরা বধ করিতে পারি না। হে মাধব! আত্মীয়দিগকে সংহার করিয়া আমরা কিরূপে সুখী হইব? ৩৬

**অনুবাদ**।—যদিও লোভবশে চিত্ত অভিভূত হওয়ায়

---

* সবান্ধবান্ ইতি কচিৎ পাঠঃ।

কথং ন জ্ঞেয়মস্মাভিঃ পাপাদস্মান্নিবর্ত্তিতুম্।
কুলক্ষয়কৃতং দোষং প্রপশ্যদ্ভির্জ্জনার্দ্দন ॥ ৩৮
কুলক্ষয়ে প্রণশ্যন্তি কুলধর্ম্মাঃ সনাতনাঃ।
ধর্ম্মে নষ্টে কুলং কৃৎস্নমধর্ম্মোঽভিভবত্যুত ॥ ৩৯

অভিভূতমানসাঃ) এতে কুলক্ষয়কৃতং দোষং মিত্রদ্রোহে চ পাতকং ন পশ্যন্তি, কুলক্ষয়কৃতং দোষং প্রপশ্যদ্ভিঃ অস্মাভিঃ অস্মাৎ পাপাৎ নিবর্ত্তিতুং কথং ন জ্ঞেয়ম্ ॥ ৩৭-৩৮

অন্বয়ঃ।—কুলক্ষয়ে সনাতনাঃ (পরম্পরাপ্রাপ্তাঃ) কুলধর্ম্মাঃ প্রণশ্যন্তি; ধর্ম্মে নষ্টে [সতি] অধর্ম্মঃ কৃৎস্নম্ উত (অপি অবশিষ্টং সমগ্রমপি ইত্যর্থঃ) কুলম্ অভিভবতি (ব্যাপ্নোতি) ॥ ৩৯

---

ইহারা কুলক্ষয়-জনিত দোষ ও মিত্রদ্রোহজনিত পাপ দেখিতে পাইতেছে না, কিন্তু হে জনার্দ্দন! আমরা ত কুলক্ষয়জনিত দোষ দেখিতেছি, তবে এই পাপ হইতে নিবৃত্ত হইবার জন্য আমাদের জ্ঞান কেন হইবে না? ৩৭-৩৮

অনুবাদ।—কুলক্ষয় হইলে সনাতন কুলধর্ম্ম বিনষ্ট হয়, ধর্ম্ম বিনষ্ট হইলে, অধর্ম্ম অবশিষ্ট সমস্ত কুলকে অভিভূত করে ॥ ৩৯

অধর্ম্মাভিভবাৎ কৃষ্ণ প্রদুষ্যন্তি কুলস্ত্রিয়ঃ।
স্ত্রীষু দুষ্টাসু বার্ষ্ণেয় জায়তে বর্ণসঙ্করঃ ॥ ৪০

সঙ্করো নরকায়ৈব কুলঘ্নানাং কুলস্য চ।
পতন্তি পিতরো হ্যেষাং লুপ্তপিণ্ডোদকক্রিয়াঃ ॥৪১

অন্বয়ঃ।—হে কৃষ্ণ! অধর্ম্মাভিভবাৎ কুলস্ত্রিয়ঃ প্রদুষ্যন্তি; হে বার্ষ্ণেয়! (বৃষ্ণিবংশাবতংস) স্ত্রীষু দুষ্টাসু (ধর্ম্মহীনাসু সতীষু) বর্ণসঙ্করঃ (জায়তে) ॥ ৪০

অন্বয়ঃ।—কুলস্য সঙ্করঃ (বর্ণসঙ্করঃ) কুলঘ্নানাং (কুলনাশকানাং) নরকায় [ভবতি] এষাং লুপ্তপিণ্ডোদকক্রিয়াঃ (পিণ্ডক্রিয়াঃ শ্রাদ্ধাদয় উদকক্রিয়াঃ তর্পণাদয়শ্চ লুপ্তাঃ যেষাং তাদৃশাঃ) পিতরঃ পতন্তি ॥ ৪১

---

অনুবাদ।—হে কৃষ্ণ! অধর্ম্ম প্রাদুর্ভূত হইলে, কুলস্ত্রীগণ ব্যভিচারিণী হয়। হে বৃষ্ণিবংশাবতংস! কুলস্ত্রীগণ ব্যভিচারিণী হইলে বর্ণসঙ্কর জন্মে ॥ ৪০

অনুবাদ।—বর্ণসঙ্কর কুলনাশকগণের নরকেরই হেতু হয় এবং পিণ্ডতর্পণাদি ক্রিয়া বিলুপ্ত হওয়ায়, উহাদের পিতৃ-পিতামহগণ গতিভ্রষ্ট হইয়া নরকে নিপতিত হন ॥ ৪১

দোষৈরেতৈঃ কুলঘ্নানাং বর্ণসঙ্করকারকৈঃ।
উৎসাদ্যন্তে জাতিধর্ম্মাঃ কুলধর্ম্মাশ্চ শাশ্বতাঃ॥৪২
উৎসন্নকুলধর্ম্মাণাং মনুষ্যাণাং জনার্দ্দন।
নরকে নিয়তং বাসো ভবতীত্যনুশুশ্রুম ॥ ৪৩

অন্বয়ঃ।—কুলঘ্নানাম্ এতৈঃ বর্ণসঙ্করকারকৈঃ দোষৈঃ; শাশ্বতাঃ (সনাতনাঃ) জাতিধর্ম্মাঃ (বর্ণধর্ম্মাঃ) কুলধর্ম্মাশ্চ [চকারাৎ আশ্রমধর্ম্মাদয়োঽপি] উৎসাদ্যন্তে (লুপ্যন্তে) ॥ ৪২

অন্বয়ঃ।—হে জনার্দ্দন! উৎসন্নকুলধর্ম্মাণাং মনুষ্যাণাং নিয়তং নরকে বাসঃ ভবতি, ইতি অনুশুশ্রুম (আচার্য্যমুখাৎ শ্রুতবন্তো বয়ম্) ॥ ৪৩

---

অনুবাদ।—কুলঘ্নগণের বর্ণসঙ্করকারক এই সকল দোষ বশতঃ সনাতন জাতিধর্ম্ম, কুলধর্ম্ম ও আশ্রম-ধর্ম্ম উৎসন্ন হইয়া যায় ॥ ৪২

অনুবাদ।—হে জনার্দ্দন! আমরা শুনিয়াছি যে, যাহাদিগের কুলধর্ম্ম, জাতিধর্ম্ম ও আশ্রমধর্ম্ম উৎসন্ন হয়, তাদৃশ ব্যক্তিগণকে চিরদিন নরকে বাস করিতে হয় ॥ ৪৩

অহোবত মহৎ পাপং কর্ত্তুং ব্যবসিতা বয়ম্।
যদ্রাজ্যসুখলোভেন হন্তুং স্বজনমুদ্যতাঃ ॥ ৪৪
যদি মামপ্রতীকারমশস্ত্রং শস্ত্রপাণয়ঃ।
ধার্ত্তারাষ্ট্রা রণে হন্যুস্তন্মে ক্ষেমতরং ভবেৎ ॥ ৪৫

অন্বয়ঃ।—অহোবত ( কষ্টম্ )! বয়ং মহৎ পাপং কর্ত্তুং ব্যবসিতাঃ ( অধ্যবসিতাঃ ); যৎ রাজ্যসুখলোভেন স্বজনং হন্তুম্ উদ্যতাঃ ( প্রবৃত্তাঃ ) ॥ ৪৪

অন্বয়ঃ।—যদি অপ্রতীকারম্ (তুষ্ণীম্ উপবিষ্টম্) অশস্ত্রং মাং শস্ত্রপাণয়ঃ ( অস্ত্রধারিণঃ ) ধার্ত্তরাষ্ট্রাঃ রণে হন্যুঃ ( হনিষ্যন্তি), তৎ মে ক্ষেমতরং ( অত্যন্তং শুভকরং ) ভবেৎ ॥ ৪৫

---

অনুবাদ।—হায়! আমরা মহাপাপ করিতে কৃতনিশ্চয় হইয়াছি; যেহেতু রাজ্যসুখলোভে আমরা স্বজনবধে উদ্যত হইয়াছি ॥ ৪৪

অনুবাদ।—আমি প্রতীকার-বিমুখ ও নিরস্ত্র থাকিলে, যদি শস্ত্রধারী ধার্ত্তরাষ্ট্রগণ আমাকে বধ করে, তাহাও আমার পক্ষে অধিকতর মঙ্গলজনকই হবে ॥ ৪৫

সঞ্জয় উবাচ।

**এবমুক্ত্বার্জ্জুনঃ সংখ্যে রথোপস্থ উপাবিশৎ।**
**বিসৃজ্য সশরং চাপং শোকসংবিগ্নমানসঃ॥ ৪৬**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্‌ভগবদ্‌গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে সৈন্যদর্শনো-নাম প্রথমোঽধ্যায়ঃ।

অন্বয়ঃ।—সঞ্জয় উবাচ।—অর্জ্জুনঃ এবম্ উক্ত্বা সংখ্যে (যুদ্ধে) সশরং চাপং (ধনুঃ) বিসৃজ্য, (ত্যক্ত্বা) শোক-সংবিগ্নমানসঃ (শোকাকুলচিত্তঃ সন্) রথোপস্থে (রথোপরি) উপাবিশৎ (উপবিষ্টঃ)॥ ৪৬

অনুবাদ।—সঞ্জয় কহিলেন,—অর্জ্জুন শোকে একান্ত আকুলচিত্ত হইয়া এই বলিয়া সশর ধনু পরিত্যাগপূর্ব্বক রথের উপর উপবিষ্ট রহিলেন॥ ৪৬

ইতি সৈন্যদর্শননামক প্রথম অধ্যায়।

---

# দ্বিতীয়োঽধ্যায়ঃ।

সঞ্জয় উবাচ।

তং তথা কৃপয়াবিষ্টমশ্রুপূর্ণাকুলেক্ষণম্।
বিষীদন্তমিদং বাক্যমুবাচ মধুসূদনঃ॥ ১

শ্রীভগবানুবাচ।

কুতস্ত্বা কশ্মলমিদং বিষমে সমুপস্থিতম্।
অনার্য্যজুষ্টমস্বর্গ্যমকীর্ত্তিকরমর্জ্জুন॥ ২

অন্বয়ঃ।—সঞ্জয় উবাচ। মধুসূদনঃ তথা কৃপয়া আবিষ্টম্ (করুণাপূর্ণম্) অশ্রুপূর্ণাকুলেক্ষণং বিষীদন্তং তম্ (অর্জ্জুনম্) ইদং বাক্যম্ উবাচ॥

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ।—হে অর্জ্জুন! বিষমে (সঙ্কটে) কুতঃ অনার্য্যজুষ্টম্ (অনার্য্যসেবিতম্) অস্বর্গ্যম্ (অধর্ম্ম্যম্) অকীর্ত্তিকরম্ (অযশস্করম্) ইদং কশ্মলং (অয়ং মোহঃ) ত্বা (ত্বাং) সমুপস্থিতম্॥ ২

---

অনুবাদ।—সঞ্জয় কহিলেন,—মধুসূদন তথাবিধ কৃপাবিষ্ট অশ্রুপূর্ণ ও আকুলনেত্র অর্জ্জুনকে বলিতে লাগিলেন॥ ১

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন,—হে অর্জ্জুন। ঈদৃশ সঙ্কটে কোথা হইতে তোমার এই অনার্য্যাচরিত (আর্য্য-

ক্লৈব্যং মাস্ম * গমঃ পার্থ নৈতৎ ত্বয্যুপপদ্যতে।
ক্ষুদ্রং হৃদয়দৌর্ব্বল্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ পরন্তপ ॥ ৩

অর্জ্জুন উবাচ।

কথং ভীষ্মমহং সংখ্যে দ্রোণঞ্চ মধুসূদন।
ইষুভিঃ প্রতিযোৎস্যামি পূজার্হাবরিসূদন ॥ ৪

অন্বয়ঃ।—হে পার্থ! ক্লৈব্যং (কাতর্য্যং) মাস্ম গমঃ, (ন প্রাপ্নুহি); এতৎ ত্বয়ি ন উপপদ্যতে (যুজ্যতে); হে পরন্তপ! (শত্রুতাপন!) ক্ষুদ্রং (তুচ্ছং) হৃদয়দৌর্ব্বল্যং (কাতর্য্যং) ত্যক্ত্বা উত্তিষ্ঠ ॥ ৩

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ।—হে অরিসূদন (শত্রুবিমর্দ্দন) মধুসূদন! সংখ্যে (যুদ্ধে) অহং কথং পূজার্হৌ (পূজনীয়ৌ)

---

দিগের একান্ত অযোগ্য), স্বর্গের প্রতিবন্ধক ও অযশস্কর মোহ উপস্থিত হইল? ২

অনুবাদ।—হে পার্থ! কাতর হইও না। কাতরতা তোমাতে সাজে না; হে পরন্তপ! ক্ষুদ্র হৃদয়দৌর্ব্বল্য পরিত্যাগ করিয়া উঠ ॥ ৩

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন,—হে শত্রুবিমর্দ্দন মধুসূদন!

---

* মা ক্লৈব্যং গচ্ছ কৌন্তেয় ইতি বা পাঠঃ।

গুরূনহত্বা হি মহানুভাবান্
শ্রেয়ো ভোক্তুং ভৈক্ষ্যমপীহ লোকে।
হত্বার্থকামাংস্তু গুরূনিহৈব
ভুঞ্জীয় ভোগান্ রুধিরপ্রদিগ্ধান্ ॥ ৫

ভীষ্মং (পিতামহং) দ্রোণঞ্চ (আচার্য্যঞ্চ) প্রতি ইষুভিঃ (বাণৈঃ) যোৎস্যামি (যোৎস্যে) ॥ ৪

অন্বয়ঃ।—মহানুভাবান্ গুরূন্ অহত্বা হি ইহ লোকে ভৈক্ষ্যম্ (ভিক্ষান্নম্) অপি ভোক্তুং শ্রেয়ঃ; গুরূন্ হত্বা তু ইহ রুধির-প্রদিগ্ধান্ এব অর্থকামান্ (অর্থকামাত্মকান্) ভোগান্ ভুঞ্জীয় (অশ্নীয়াম্) ॥ ৫

---

কিরূপে আমি পূজনীয় পিতামহ ভীষ্ম ও আচার্য্য দ্রোণের সহিত বাণদ্বারা যুদ্ধ করিব? ৪

অনুবাদ।—মহানুভব গুরুদিগকে বধ না করিয়া, ইহলোকে ভিক্ষালব্ধ অন্ন ভক্ষণ করাও ভাল। পরন্তু গুরুগণকে বধ করিলে, আমাকে ইহলোকেই [বাস করিয়া] তাঁহাদের শোণিত-লিপ্ত অর্থকামাত্মক ভোগ্যবস্তু সমূহ ভোগ করিতে হইবে॥ ৫

ন চৈতদ্‌বিদ্মঃ কতরন্নো গরীয়ো
যদ্‌বা জয়েম যদি বা নো জয়েয়ুঃ।
যানেব হত্বা ন জিজীবিষাম-
স্তেঽবস্থিতাঃ প্রমুখে ধার্ত্তরাষ্ট্রাঃ ॥ ৬
কার্পণ্য-দোষোপহতস্বভাবঃ
পৃচ্ছামি ত্বাং ধর্ম্মসংমূঢ়চেতাঃ।
যচ্ছ্রেয়ঃ স্যান্নিশ্চিতং ব্রূহি তন্মে
শিষ্যস্তেঽহং শাধি মাং ত্বাং প্রপন্নম্ ॥ ৭

অন্বয়ঃ।—যদ্ বা [ বয়ং কৌরবান্ ] জয়েম, যদি বা (অথবা) [ কৌরবাঃ ] নঃ (অস্মান্) জয়েয়ুঃ [ইত্যো তয়োর্ম্মধ্যে) নঃ (অস্মাকং) কতরৎ গরীয়ঃ এতৎ চ ন বিদ্মঃ। যান্ হত্বা নৈব জিজীবিষামঃ (জীবিতুমভিলষামঃ) তে ধার্ত্তরাষ্ট্রাঃ (দুর্য্যোধনাদয়ঃ) প্রমুখে অবস্থিতাঃ ॥ ৬

অনুবাদ।—আমরা [ উহাদিগকে ] পরাজিত করি, অথবা [ উহারা ] আমাদিগকে পরাজিত করুক—এতদুভয়ের মধ্যে কোন্‌টি গুরুতর (প্রার্থনীয়) তাহা আমরা জানি না কারণ, যাহাদিগকে বধ করিয়া আমরা বাঁচিতে ইচ্ছা করি না, সেই ধার্ত্তরাষ্ট্রগণ পুরোভাগে অবস্থিত রহিয়াছে ॥ ৬

ন হি প্রপশ্যামি মমাপনুদ্যাদ্-
যচ্ছোকমুচ্ছোষণমিন্দ্রিয়াণাম্।
অবাপ্য ভূমাবসপত্নমৃদ্ধং
রাজ্যং সুরাণামপি চাধিপত্যম্॥ ৮

অন্বয়ঃ।—কার্পণ্যদোষোপহতস্বভাবঃ (কার্পণ্যং চিত্ত-দৈন্যং, দোষশ্চ কুলক্ষয়কৃতঃ তাভ্যামুপহতঃ স্বভাবো যস্য সঃ) ধর্ম্মসংমূঢ়চেতাঃ (ধর্ম্মাধর্ম্ময়োঃ সন্দিগ্ধচিত্তঃ) [অহং] ত্বাং পৃচ্ছামি, যৎ মে (মম) শ্রেয়ঃ স্যাৎ তৎ নিশ্চিতং ব্রূহি; অহং তে (তব) শিষ্যঃ, ত্বাং প্রপন্নং মাং শাধি (শিক্ষয়)॥ ৭

অন্বয়ঃ।—ভূমৌ (ক্ষিতৌ) অসপত্নং (নিষ্কণ্টকং) ঋদ্ধং (সমৃদ্ধং) রাজ্যং, [তথা] সুরাণামপি আধিপত্যঞ্চ অবাপ্য

---

অনুবাদ।—কার্পণ্য অর্থাৎ চিত্তের দীনতা এবং কুলক্ষয়-জনিত দোষ এই দুইটির আলোচনায় আমার প্রকৃতি অভিভূত হইয়াছে; ধর্ম্মাধর্ম্ম সম্বন্ধেও আমার চিত্ত বিমূঢ় হইয়া পড়িয়াছে। আমি তোমার শিষ্য ও শরণাগত; যাহাতে আমার শ্রেয়ঃ হয়, তাহা আমায় শিক্ষা দাও॥ ৭

অনুবাদ।—পৃথিবীতে নিষ্কণ্টক সমৃদ্ধিসম্পন্ন রাজ্য, অধিক কি, স্বর্গরাজ্যের আধিপত্য পাইলেও আমি এমন

সঞ্জয় উবাচ।

**এবমুক্ত্বা হৃষীকেশং গুড়াকেশঃ পরন্তপঃ। ***
**ন যোৎস্য ইতি গোবিন্দমুক্ত্বা তূষ্ণীং বভূব হ॥৯**
**তমুবাচ হৃষীকেশঃ প্রহসন্নিব ভারত।**
**সেনয়োরুভয়োর্ম্মধ্যে বিষীদন্তমিদং বচঃ॥ ১০**

যৎ ( কর্ম্ম ) মম ইন্দ্রিয়াণাম্ উচ্ছোষণং ( অতিশোষকরং ) শোকম্ অপনুদ্যাৎ ( অপনয়েৎ ) [ তৎ ] নহি প্রপশ্যামি॥ ৮

অন্বয়ঃ।—সঞ্জয়ঃ উবাচ।—পরন্তপঃ (শত্রুতাপনঃ) গুড়াকেশঃ ( অর্জ্জুনঃ) হৃষীকেশম্ ( ভগবন্তং শ্রীকৃষ্ণম্) এবম্ উক্ত্বা 'অহং ন যোৎস্যে' ইতি গোবিন্দম্ উক্ত্বা তূষ্ণীং বভূব॥ ৯

অন্বয়ঃ।—হে ভারত! হৃষীকেশঃ প্রহসন্ ইব ( প্রসন্নমুখঃ

---

কোন উপায় দেখিতেছি না, যাহা আমার ইন্দ্রিয়গণের শোষণকর এই শোক দূর করিতে পারে॥ ৮

অনুবাদ।—সঞ্জয় কহিলেন,—শত্রুতাপন, তন্দ্রাহীন অর্জ্জুন হৃষীকেশকে এই বলিয়া "আমি যুদ্ধ করিব না" বলিয়া মৌনী হইয়া রহিলেন॥ ৯

অনুবাদ।—হে ভারত! তখন শ্রীকৃষ্ণ উভয় সেনাদলের

---

* পরন্তপেতি নির্বিসর্গঃ ক্বচিৎ পাঠঃ

শ্রীভগবানুবাচ।

**অশোচ্যানন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে।**
**গতাসূনগতাসূংশ্চ নানুশোচন্তি পণ্ডিতাঃ॥ ১১**

সন্নিব ) উভয়োঃ সেনয়োঃ মধ্যে বিষীদন্তং ( প্রাপ্তবিষাদং ) তম্ ( অর্জ্জুনম্ ) ইদং বচঃ ( বক্ষ্যমাণং বাক্যম্ ) উবাচ ॥১০

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ।—ত্বম্ অশোচ্যান্ ( শোকানর্হান্ ) অন্বশোচঃ ( অনুশোচিতবানসি) প্রজ্ঞাবাদান্ (প্রজ্ঞাবতাং পণ্ডিতানাং বাদান্ বাক্যানি ) ভাষসে চ ; [ পরন্তু ] পণ্ডিতাঃ ( বিবেকিনঃ ) গতাসূন্ ( গতপ্রাণান্ ) অগতাসূন্ ( জীবতঃ ) চ [ বন্ধূন্ ] ন অনুশোচন্তি ॥ ১১

---

মধ্যে বিষাদগ্রস্ত অর্জ্জুনকে যেন হাসিতে হাসিতেই এই কথা বলিলেন ॥ ১০

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন,—হে অর্জ্জুন! যাহাদিগের জন্য শোক করিবার আবশ্যক নাই, তুমি তাহাদিগের জন্য শোক করিতেছ। অথচ তুমি পণ্ডিতের মত কথা কহিতেছ ; কিন্তু পণ্ডিতেরা কি জীবিত, কি মৃত, কাহারও জন্য শোক করেন না॥

**ন ত্বেবাহং জাতু নাসং ন ত্বং নেমে জনাধিপাঃ।**
**ন চৈব ন ভবিষ্যামঃ সর্ব্বে বয়মতঃপরম্ ॥ ১২**
**দেহিনোঽস্মিন্ যথা দেহে কৌমারং যৌবনং জরা।**
**তথা দেহান্তরপ্রাপ্তির্ধীরস্তত্র ন মুহ্যতি ॥ ১৩**

অন্বয়ঃ।—অহং জাতু ন আসম্ ইতি তু নৈব, [ তথা ] ত্বং ন [ আসীঃ, ইতি চ ] ন, [ তথা ] ইমে ( পুরোবর্ত্তিনঃ ) জনাধিপাঃ ( রাজানঃ ) ন [ আসন্ ইতি চ ন ]; অতঃপরং সর্ব্বে বয়ং ন ভবিষ্যামঃ [ ইতি ] চ ন এব ॥ ১২

অন্বয়ঃ।—দেহিনঃ ( দেহাভিমানিনো জীবস্য ) অস্মিন্ দেহে, যথা কৌমারং যৌবনং জরা, দেহান্তরপ্রাপ্তিঃ [অপি ] তথা; তত্র ধীরঃ ( বিবেকী ) ন মুহ্যতি ॥ ১৩

---

অনুবাদ।—আমি যে ইতিপূর্ব্বে কখনও ছিলাম না, তাহা নহে, তুমিও যে ছিলে না তাহাও নহে; এই নৃপতিগণও যে ছিলেন না, তাহাও নহে; এবং অতঃপর আমরা যে থাকিব না, তাহাও নহে ॥ ১২

অনুবাদ।—যেমন এই দেহেই মানুষের কৌমার, যৌবন ও জরা—এই ত্রিবিধ অবস্থা হইয়া থাকে, দেহান্তরপ্রাপ্তিও সেইরূপ; তাহাতে পণ্ডিত ব্যক্তি মুগ্ধ হন না ॥ ১৩

**মাত্রাস্পর্শাস্তু কৌন্তেয় শীতোষ্ণসুখদুঃখদাঃ।**
**আগমাপায়িনোঽনিত্যাস্তাংস্তিতিক্ষস্ব ভারত ॥১৪**
**যং হি ন ব্যথয়ন্ত্যেতে পুরুষং পুরুষর্ষভ।**
**সমদুঃখসুখং ধীরং সোঽমৃতত্বায় কল্পতে ॥ ১৫**

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! মাত্রাস্পর্শাস্তু শীতোষ্ণসুখ-দুঃখদাঃ; [তে] আগমাপায়িনঃ (উৎপত্তিনাশশীলাঃ), [অতঃ] অনিত্যাঃ; হে ভারত! তান্ তিতিক্ষস্ব (সহস্ব) ॥ ১৪

অন্বয়ঃ।—হে পুরুষর্ষভ! এতে (মাত্রাস্পর্শাঃ) সম-দুঃখসুখং ধীরং যং পুরুষং ন ব্যথয়ন্তি (ন প্রভবন্তি), সঃ অমৃতত্বায় (মোক্ষায়) কল্পতে (যোগ্যো ভবতি) ॥ ১৫

---

অনুবাদ।—হে কৌন্তেয়! ইন্দ্রিয়বৃত্তি এবং তাহাদের সহিত বিষয় সকলের স্পর্শ অর্থাৎ সংযোগেই শীতোষ্ণ ও সুখদুঃখাদি প্রদান করিয়া থাকে; কিন্তু তৎ সমস্তই উৎপত্তি ও বিনাশ-বিশিষ্ট, সুতরাং অনিত্য; অতএব তৎসমুদয় সহ্য কর ॥ ১৪

অনুবাদ।—হে পুরুষশ্রেষ্ঠ! এই সকল মাত্রাস্পর্শ অর্থাৎ ইন্দ্রিয়বৃত্তি ও বিষয়সম্বন্ধ, সুখদুঃখে নির্ব্বিকার যে ধীর পুরুষকে ব্যথিত বা বিচলিত করিতে না পারে, তিনিই মোক্ষপ্রাপ্তির অধিকারী ॥ ১৫

নাসতো বিদ্যতে ভাবো নাভাবো বিদ্যতে সতঃ।
উভয়োরপি দৃষ্টোঽন্তস্ত্বনয়োস্তত্ত্বদর্শিভিঃ॥ ১৬
অবিনাশি তু তদ্‌বিদ্ধি যেন সর্ব্বমিদং ততম্।
বিনাশমব্যয়স্যাস্য ন কশ্চিৎ কর্ত্তুমর্হতি॥ ১৭

অন্বয়ঃ।—অসতঃ (অবিদ্যমানস্য শীতোষ্ণাদেঃ) ভাবঃ (সত্তা) ন বিদ্যতে; সতঃ (সৎস্বভাবস্য আত্মনঃ) অভাবঃ (বিনাশঃ) ন বিদ্যতে, তত্ত্বদর্শিভিঃ তু (বিবেকিভিঃ) অনয়োঃ উভয়োঃ (সদসতোঃ) অন্তঃ (নির্ণয়ঃ) দৃষ্টঃ॥ ১৬

অন্বয়ঃ।—যেন ইদং (আগমাপায়িধর্ম্মকং) সর্ব্বং ততং (ব্যাপ্তং), তৎ তু অবিনাশি (নিত্যং) বিদ্ধি (জানীহি); কশ্চিৎ (কোঽপি) অব্যয়স্য (উৎপত্তিনাশহীনস্য নিত্যস্য) অস্য বিনাশং কর্ত্তুং ন অর্হতি॥ ১৭

---

অনুবাদ—[শীতোষ্ণাদি] যে বস্তু অনিত্য (অস্থায়ী), তাহার সত্তা নাই এবং যাহা নিত্য (স্থায়ী অর্থাৎ আত্মা), তাহার বিনাশ নাই; তত্ত্বদর্শী ব্যক্তিরা অনিত্য ও নিত্য এতদুভয়ের তত্ত্ব নির্ণয় করিয়াছেন॥ ১৬

অনুবাদ।—যিনি উৎপত্তিনাশশীল এই দেহাদি ব্যাপিয়া

**অন্তবন্ত ইমে দেহা নিত্যস্যোক্তাঃ শরীরিণঃ।**
**অনাশিনোঽপ্রমেয়স্য তস্মাদ্‌যুধ্যস্ব ভারত॥ ১৮**
**য এনং বেত্তি হন্তারং যশ্চৈনং মন্যতে হতম্‌।**
**উভৌ তৌ ন বিজানীতো**
**নায়ং হন্তি ন হন্যতে॥ ১৯**

অন্বয়ঃ।—নিত্যস্য ( সর্ব্বদৈকরূপস্য ) অনাশিনঃ ( অবিনশ্বরস্য ) অপ্রমেয়স্য ( অপরিচ্ছিন্নস্য ) শরীরিণঃ ( দেহিনঃ ) ইমে ( পরিদৃশ্যমানাঃ ) দেহাঃ অন্তবন্তঃ ( নশ্বরাঃ ) উক্তাঃ; হে ভারত! তস্মাৎ যুধ্যস্ব॥ ১৮

অন্বয়ঃ।—যঃ এনং হন্তারং বেত্তি, যশ্চ এনং হতং মন্যতে, তৌ উভৌ ন [ সম্যক্‌ ] বিজানীতঃ, অয়ং ন [ কমপি ] হন্তি; [ কেনাপি ] ন হন্যতে॥ ১৯

---

বর্ত্তমান রহিয়াছেন, তাঁহাকে অবিনাশী জানিও; কেহই সেই অব্যয় স্বরূপ আত্মার বিনাশ সাধনে সমর্থ নহে॥ ১৭

অনুবাদ।—নিত্য, অবিনশ্বর ও অপরিমেয় আত্মার এই দেহগুলি নশ্বর [ সুতরাং দেহনাশে তাঁহার নাশ হয় না ]; অতএব হে ভারত যুদ্ধ কর॥ ১৮

অনুবাদ।—যিনি মনে করেন ইনি ( আত্মা ) কাহাকেও

**ন জায়তে ম্রিয়তে বা কদাচি-**
**ন্নায়ং ভূত্বা ভবিতা বা ন ভূয়ঃ।**
**অজো নিত্যঃ শাশ্বতোঽয়ং পুরাণো**
**ন হন্যতে হন্যমানে শরীরে ॥ ২০**
**বেদাবিনাশিনং নিত্যং য এনমজমব্যয়ম্।**
**কথং স পুরুষঃ পার্থ কং ঘাতয়তি হন্তি কম্ ॥২১**

অন্বয়ঃ।—অয়ং কদাচিৎ ন জায়তে, ম্রিয়তে বা, ভূত্বা বা ভূয়ঃ ন ভবিতা; অয়ম্ অজঃ, নিত্যঃ, শাশ্বতঃ, পুরাণঃ; শরীরে হন্যমানে [ অয়ং ] ন হন্যতে ॥ ২০

অন্বয়ঃ।—হে পার্থ! যঃ এনম্ অবিনাশিনম্ অজম্

---

হনন করিতেছেন, অথবা যিনি মনে করেন, কেহ ইঁহাকে বধ করিতেছে, তাঁহারা উভয়েই আত্মার সম্বন্ধে কিছুই জানেন না। কারণ, ইনি কাহাকেও বধ করেন না, এবং কাহারও কর্ত্তৃক হত হন না ॥ ১৯

অনুবাদ।—আত্মা জন্মেন না, মরেনও না; জন্মিয়া বিদ্যমানও থাকেন না; ইনি জন্মহীন, নিত্য, অক্ষয় ও পরিণামহীন, [ লোক দৃষ্টিতে ] দেহ বিনষ্ট হইলেও ইঁহার বিনাশ নাই ॥ ২০

অনুবাদ।—হে পার্থ। যিনি ইঁহাকে অবিনশ্বর জন্মহীন

বাসাংসি জীর্ণানি যথা বিহায়
নবানি গৃহ্লাতি নরোঽপরাণি।
তথা শরীরাণি বিহায় জীর্ণা-
ন্যন্যানি সংযাতি নবানি দেহী ॥ ২২

নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ।
ন চৈনং ক্লেদয়ন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ ॥২৩

( জন্মহীনম্ ) অব্যয়ং ( অক্ষয়ং ) নিত্যং ( বৃদ্ধিশূন্যং ) বেদ, ( জানাতি ) স পুরুষঃ কথং কং ঘাতয়তি কং হন্তি ? ॥ ২১

অন্বয়ঃ।—যথা নরঃ জীর্ণানি ( বিশীর্ণানি ) বাসাংসি ( বস্ত্রাণি ) বিহায় ( ত্যক্ত্বা ) অপরাণি ( অন্যানি ) নবানি গৃহ্লাতি, তথা দেহী ( আত্মা ) জীর্ণানি শরীরাণি বিহায় অন্যানি নবানি সংযাতি ( প্রাপ্নোতি ) ॥ ২২

অন্বয়ঃ।—শস্ত্রাণি এনং ( আত্মানং ) ন ছিন্দন্তি, পাবকঃ

---

অব্যয় ও নিত্য বলিয়া জানেন, তিনি কি জন্য ও কিরূপে কাহাকে বধ করেন এবং কাহাকেই বা বধ করান ॥ ২১

অনুবাদ।—মানুষ যেরূপ জীর্ণ বস্ত্র পরিত্যাগ করিয়া অন্য নূতন বস্ত্র গ্রহণ করে, সেইরূপ আত্মাও জীর্ণ দেহ ত্যাগ করিয়া অন্য নূতন শরীর ধারণ করেন ॥ ২২

অনুবাদ।—শস্ত্র সকল ইঁহাকে কাটিতে, অগ্নি ইঁহাকে

**অচ্ছেদ্যোঽয়মদাহ্যোঽয়মক্লেদ্যোঽশোষ্য এব চ ।**
**নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোঽয়ং সনাতনঃ ।**
**অব্যক্তোঽয়মচিন্ত্যোঽয়মবিকার্য্যোঽয়মুচ্যতে॥২৪**

( অগ্নিঃ ) এনং ন দহতি, আপঃ ( জলানি ) এনং ন ক্লেদয়ন্তি, মারুতশ্চ ( বায়ুশ্চ ) [ এনং ] ন শোষয়তি ॥ ২৩

অন্বয়ঃ ।—[ অমূর্ত্তত্বাৎ ] অয়ং ( আত্মা ) অচ্ছেদ্যঃ ( ছেদনানর্হঃ ) অয়ম্ অদাহ্যঃ, অয়ম্ অক্লেদ্যঃ, অশোষ্যশ্চ এব ; অয়ং নিত্যঃ, সর্ব্বগতঃ, ( সর্ব্বব্যাপী ) স্থাণুঃ ( স্থিরস্বভাবঃ ) অচলঃ ( পূর্ব্বরূপাপরিত্যাগী ), সনাতনঃ ( অনাদিঃ ) ; অয়ম্ অব্যক্তঃ ( চক্ষুরাদ্যবিষয়ঃ ) অচিন্ত্যঃ ( মনসোঽপি অবিষয়ঃ ) অবিকার্য্যঃ ( কর্ম্মেন্দ্রিয়াণামপি অবিষয়ঃ ) উচ্যতে ॥ ২৪

---

পোড়াইতে, জল ইঁহাকে ভিজাইতে এবং বায়ু ইঁহাকে শোষণ করিতে পারে না ॥ ২৩

অনুবাদ ।—এই আত্মা অচ্ছেদ্য, অদাহ্য, অক্লেদ্য ( পচিবার অযোগ্য ) এবং অশোষ্য ( শুষ্ক হইবারও নহেন ); ইনি নিত্য, সর্ব্বব্যাপী, স্থির, অচল ও অনাদি। ইনি অব্যক্ত ও অবিকার্য্য বলিয়া কথিত হন ॥ ২৪

তস্মাদেবং বিদিত্বৈনং নানুশোচিতুমর্হসি ॥ ২৫
অথ চৈনং নিত্যজাতং নিত্যং বা মন্যসে মৃতম্।
তথাপি ত্বং মহাবাহো নৈনং শোচিতুমর্হসি ॥ ২৬
জাতস্য হি ধ্রুবো মৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ।
তস্মাদপরিহার্য্যেঽর্থে ন ত্বং শোচিতুমর্হসি ॥ ২৭

**অন্বয়ঃ**।—তস্মাৎ এনম্ (আত্মানম্) এবং (ঈদৃশং) বিদিত্বা অনুশোচিতুং ন অর্হসি ॥ ২৫

**অন্বয়ঃ**।—অথ চ এনং নিত্যজাতং, নিত্যং বা মৃতং মন্যসে, হে মহাবাহো! তথাপি ত্বম্ এনং (আত্মানং) শোচিতুং ন অর্হসি ॥ ২৬

**অন্বয়ঃ**।—হি (যতঃ) জাতস্য মৃত্যুঃ ধ্রুবঃ, মৃতস্য চ জন্ম

---

অনুবাদ।—অতএব তুমি ইঁহাকে এইরূপ জানিয়া আর শোক করিতে পার না ॥ ২৫

অনুবাদ।—আর যদি তুমি ইঁহাকে (এই আত্মাকে) নিত্যজাত (দেহের উৎপত্তিতে উৎপন্ন) এবং নিত্যমৃত (দেহের মৃত্যুতে মৃত) মনে কর, তথাপি হে মহাবাহো! তুমি ইহার জন্য শোক করিতে পার না ॥ ২৬

**অব্যক্তাদীনি ভূতানি ব্যক্তমধ্যানি ভারত।**
**অব্যক্তনিধনান্যেব তত্র কা পরিদেবনা ॥ ২৮**

ধ্রুবম্; তস্মাৎ অপরিহার্য্যে (অবশ্যম্ভাবিনি) অর্থে (বিষয়ে) ত্বং শোচিতুং ন অর্হসি ॥ ২৭

অন্বয়ঃ।—হে ভারত! ভূতানি অব্যক্তাদীনি, ব্যক্তমধ্যানি, [তথা] অব্যক্তনিধনানি এব, তত্র পরিদেবনা কা (শোকনিমিত্তবিলাপঃ কঃ)? ২৮

---

অনুবাদ।—যেহেতু জন্ম হইলে মরণ নিশ্চিত এবং মরণ হইলে পুনরায় [পূর্ব্বজন্মকৃত কর্ম্মফল ভোগার্থ] জন্মও অবশ্যম্ভাবী। অতএব যাহা অবশ্যই হইবে, সেই বিষয়ে তুমি শোক করিতে পার না ॥ ২৭

অনুবাদ।—ভূতগণ আদিতে অব্যক্ত; মধ্যাবস্থায় (উৎপত্তির পর) ব্যক্ত; আবার নিধনেও অব্যক্ত; হে ভারত! তবে আর [ইহার জন্য] পরিদেবনা কি? ২৮ *

---

* মূল প্রকৃতিই প্রাণিগণের পূর্ব্বপ্রকৃতি; অতএব প্রাণিগণ উৎপত্তির পূর্ব্বে কারণস্বরূপ অব্যক্তকে বর্ত্তমান থাকে; উৎপত্তির পর মৃত্যু পর্য্যন্ত ব্যক্ত থাকে; আবার অন্তে স্বীয় কারণ প্রকৃতিতেই লীন হওয়ায় অব্যক্ত ভাবাপন্ন হয়।

আশ্চর্য্যবৎ পশ্যতি কশ্চিদেন-
মাশ্চর্য্যবদ্‌বদতি তথৈব চান্যঃ।
আশ্চর্য্যবচ্চৈনমন্যঃ শৃণোতি
শ্রুত্বাপ্যেনং বেদ ন চৈব কশ্চিৎ॥ ২৯
দেহী নিত্যমবধ্যোঽয়ং দেহে সর্ব্বস্য ভারত।
তস্মাৎ সর্ব্বাণি ভূতানি ন ত্বং শোচিতুমর্হসি॥৩০

অন্বয়ঃ। কশ্চিৎ এনম্ আশ্চর্য্যবৎ পশ্যতি, তথৈবচ অন্যঃ আশ্চর্য্যবৎ বদতি, অন্যশ্চ এনম্ আশ্চর্য্যবৎ শৃণোতি, শ্রুত্বা অপি চ কশ্চিৎ এনং নৈব বেদ ( বিজানাতি )॥ ২৯

অন্বয়ঃ। হে ভারত! অয়ং দেহী ( দেহোপাধিমান্ আত্মা ) নিত্যং ( সর্ব্বদা ) সর্ব্বস্য দেহে অবধ্যঃ; তস্মাৎ ত্বং সর্ব্বাণি ভূতানি শোচিতুং ন অর্হসি॥ ৩০

---

অনুবাদ।—কেহ ইঁহাকে আশ্চর্য্যবৎ দর্শন করেন, সেইরূপ কেহ ইঁহাকে আশ্চর্য্যবৎ বর্ণন করেন, কেহ বা ইঁহার বিষয় আশ্চর্য্যবৎ শ্রবণ করেন, কেহ বা শ্রবণ করিয়াও ইঁহাকে জানিতে পারেন না॥ ২৯

অনুবাদ।—হে ভারত, এই দেহী ( আত্মা ) সর্ব্বদেহে

**স্বধর্ম্মমপি চাবেক্ষ্য ন বিকম্পিতুমর্হসি।**
**ধর্ম্ম্যাদ্ধি যুদ্ধাচ্ছ্রেয়োঽন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে ॥৩১**
**যদৃচ্ছয়া চোপপন্নং স্বর্গদ্বারমপাবৃতম্।**
**সুখিনঃ ক্ষত্রিয়াঃ পার্থ লভন্তে যুদ্ধমীদৃশম্ ॥ ৩২**

অন্বয়ঃ। অপিচ স্বধর্ম্মমপি ( স্বকীয়ং ক্ষাত্রং ধর্ম্মমপি ) অবেক্ষ্য ( বিচার্য্য ) বিকম্পিতুং ( বিচলিতুং ) ন অর্হসি, হি ( যতঃ ) ধর্ম্ম্যাৎ ( ধর্ম্মাদনপেতাৎ ) যুদ্ধাৎ ক্ষত্রিয়স্য অন্যৎ ( অপরং ) শ্রেয়ঃ ( শুভাবহং ) ন বিদ্যতে ॥ ৩১

অন্বয়ঃ।—হে পার্থ! যদৃচ্ছয়া উপপন্নম্ ( আগতম্ ) অপাবৃতং ( মুক্তং ) স্বর্গদ্বারম্ [ ইব ] ঈদৃশং যুদ্ধং সুখিনঃ ( ভাগ্যবন্তঃ ) ক্ষত্রিয়াঃ [ এব ] লভন্তে ॥ ৩২

---

সর্ব্বদা অবধ্য ( অর্থাৎ দেহনাশে আত্মার নাশ হয় না ); অতএব সমুদায় ভূতগণের জন্য তুমি শোক করিতে পার না ॥ ৩০

অনুবাদ।—স্বধর্ম্মের প্রতি দৃষ্টি করিলেও তোমার বিচলিত হওয়া উচিত নহে। কারণ, ধর্ম্মযুদ্ধ অপেক্ষা ক্ষত্রিয়দিগের পক্ষে অধিকতর শ্রেয়ঃসাধক আর কিছুই নাই ॥ ৩১

অনুবাদ।—হে পার্থ, ভাগ্যবান্ ক্ষত্রিয়গণেরই ভাগ্যে

**অথ চেৎ ত্বমিমং ধর্ম্ম্যং সংগ্রামং ন করিষ্যসি।**
**ততঃ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ হিত্বা পাপমবাপ্স্যসি ॥ ৩৩**
**অকীর্ত্তিঞ্চাপি ভূতানি কথয়িষ্যন্তি তেঽব্যয়াম্।**
**সম্ভাবিতস্য চাকীর্ত্তির্ম্মরণাদতিরিচ্যতে ॥ ৩৪**

অন্বয়ঃ। অথ চেৎ (যদি) ত্বম্ ইমং ধর্ম্ম্যং (ধর্ম্মসংগতং) সংগ্রামং ন করিষ্যসি, ততঃ স্বধর্ম্মং কীর্ত্তিঞ্চ হিত্বা (ত্যক্ত্বা) পাপম্ অবাপ্স্যসি (প্রাপ্স্যসি)॥ ৩৩

অন্বয়ঃ।—অপি চ, ভূতানি (জনাঃ) তে অব্যয়াম্ (অক্ষয়াম্) অকীর্ত্তিঞ্চ (অযশশ্চ) কথয়িষ্যন্তি, (বিঘোষয়িষ্যন্তি); সম্ভাবিতস্য (বহুমতস্য) চ অকীর্ত্তিঃ (অযশঃ) মরণাৎ অতিরিচ্যতে (প্রবলা ভবতি)॥ ৩৪

---

যদৃচ্ছাক্রমে উপস্থিত, বিমুক্ত স্বর্গদ্বারের ন্যায় ঈদৃশ যুদ্ধ ঘটিয়া থাকে ॥ ৩২

অনুবাদ।—যদি তুমি এই ধর্ম্মসঙ্গত যুদ্ধ না কর, তবে স্বধর্ম্ম ও কীর্ত্তি পরিত্যাগ করিয়া পাপগ্রস্ত হইবে॥ ৩৩

অনুবাদ।—লোকে চিরকাল তোমার অযশ ঘোষণা করিবে। লোকসমাজে আদরণীয় ব্যক্তির পক্ষে অকীর্ত্তি মরণ অপেক্ষাও অধিক বোধ হয়॥ ৩৪

ভয়াদ্রণাদুপরতং মংস্যন্তে ত্বাং মহারথাঃ।
যেষাঞ্চ ত্বং বহুমতো ভূত্বা যাস্যসি লাঘবম্ ॥ ৩৫
অবাচ্যবাদাংশ্চ বহূন্ বদিষ্যন্তি তবাহিতাঃ।
নিন্দন্তস্তব সামর্থ্যং ততো দুঃখতরং নু কিম্ ॥৩৬

অন্বয়ঃ।—মহারথাশ্চ ত্বাং ভয়াৎ রণাৎ উপরতং (নিবৃত্তং) মংস্যন্তে ( মন্যেরন্ ), যেষাং ত্বং বহুমতঃ ( সম্মানিতঃ ) ভূত্বা লাঘবং ( অনাদরং ) যাস্যসি ( প্রাপ্স্যসি ) ॥ ৩৫

অন্বয়ঃ।—তব অহিতাঃ (শত্রবঃ) তব সামর্থ্যং (শৌর্য্যাদি) নিন্দন্তঃ, বহূন্ অবাচ্যবাদান্ ( কথনাযোগ্যবাক্যানি ) বদিষ্যন্তি। ততঃ দুঃখতরং ( সমধিকক্লেশকরং ) কিং নু? ৩৬

---

অনুবাদ।—মহারথগণ তোমাকে ভয়ে যুদ্ধ হইতে পরাঙ্মুখ মনে করিবেন। যাঁহারা তোমায় এ পর্য্যন্ত সম্মান প্রদর্শন করিয়া আসিতেছেন, তাঁহারা অতঃপর তোমাকে লঘু জ্ঞান করিবেন ॥ ৩৫

অনুবাদ।—তোমার শত্রুরা তোমার শক্তির নিন্দা করিয়া অনেক অকথ্য কথা ঘোষণা করিবে; তদপেক্ষা অধিকতর দুঃখকর বিষয় আর কি আছে? ৩৬

হতো বা প্রাপ্স্যসি স্বর্গং জিত্বা বা ভোক্ষ্যসে মহীম্।
তস্মাদুত্তিষ্ঠ কৌন্তেয় যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ ॥ ৩৭
সুখদুঃখে সমে কৃত্বা লাভালাভৌ জয়াজয়ৌ।
ততো যুদ্ধায় যুজ্যস্ব নৈবং পাপমবাপ্স্যসি ॥ ৩৮
এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু।
বুদ্ধ্যা যুক্তো যয়া পার্থ কর্ম্মবন্ধং প্রহাস্যসি ॥ ৩৯

অন্বয়ঃ।—হতঃ বা স্বর্গং প্রাপ্স্যসি, জিত্বা ( রিপূন্ পরাজিত্য ) বা মহীং ( পৃথিবীং ) ভোক্ষ্যসে, তস্মাৎ হে কৌন্তেয়, যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ [ সন্ ] উত্তিষ্ঠ ( সন্নদ্ধো ভব ) ॥ ৩৭

অন্বয়ঃ।—সুখদুঃখে সমে কৃত্বা লাভালাভৌ জয়াজয়ৌ [ চ ] [ সমৌ কৃত্বা ] ততঃ যুদ্ধায় যুজ্যস্ব, ( সন্নদ্ধো ভব ) এবং [ সতি ] পাপং ন অবাপ্স্যসি ( লপ্স্যসে ) ॥ ৩৮

অন্বয়ঃ।—সাংখ্যে (আত্মতত্ত্বে ) এষা বুদ্ধিঃ তে অভিহিতা

---

অনুবাদ।—হে কৌন্তেয়! যদি হত হও, স্বর্গে যাইবে, যদি যুদ্ধে বিজয়ী হও, পৃথিবী ভোগ করিবে; অতএব যুদ্ধে দৃঢ়নিশ্চয় হইয়া উত্থিত হও ॥ ৩৭

অনুবাদ।—সুখ দুঃখ, লাভালাভ ও জয় পরাজয় সমান মনে করিয়া, তবে যুদ্ধে প্রবৃত্ত হও; তাহা হইলে তুমি পাপভাগী হইবে না ॥ ৩৮

**নেহাভিক্রমনাশোঽস্তি প্রত্যবায়ো ন বিদ্যতে।**
**স্বল্পমপ্যস্য ধর্ম্মস্য ত্রায়তে মহতো ভয়াৎ॥ ৪০**

( কথিতা ) যোগে ( কর্ম্মযোগে ) তু ইমাং [ বুদ্ধিং ] শৃণু—হে পার্থ! যয়া বুদ্ধ্যা যুক্তঃ [ ত্বং ] কর্ম্মবন্ধং ( কর্ম্মনিমিত্তং সংসারবন্ধনং ) প্রহাস্যসি ( ত্যক্ষ্যসি )॥ ৩৯

অন্বয়ঃ।—ইহ ( নিষ্কামকর্ম্মযোগে ) অভিক্রমনাশঃ ( প্রারম্ভস্য নাশঃ ) নাস্তি, প্রত্যবায়ঃ ( বিঘ্নঃ ) ন বিদ্যতে; অস্য ধর্ম্মস্য ( কর্ম্মযোগস্য ) স্বল্পম্ অপি [ অনুষ্ঠিতং সৎ ] মহতঃ ভয়াৎ ( সংসারাৎ ) ত্রায়তে॥ ৪০

---

অনুবাদ—আত্মতত্ত্ব সম্বন্ধে তোমায় এই জ্ঞান কহিলাম। কর্ম্মযোগ সম্বন্ধে যাহা বলিতেছি, শ্রবণ কর। হে পার্থ, যে বুদ্ধিতে যুক্ত হইলে, তুমি কর্ম্মরূপ বন্ধন ( সংসার-বন্ধন )* হইতে মুক্ত হইবে॥ ৩৯

অনুবাদ।—এই নিষ্কাম কর্ম্মযোগ অনুষ্ঠান করিলে, উহা বিফল হয় না; ইহাতে প্রত্যবায় ( বিঘ্ন ) নাই। ইহার অত্যল্পমাত্রও অনুষ্ঠিত হইলে, মহাভয় ( সংসারবন্ধন ) হইতে পরিত্রাণ করিয়া থাকে॥ ৪০

---

* জন্ম মৃত্যু জরা প্রভৃতি যাহা জীবকে বারংবার সংসারে আবদ্ধ করে, তাহারই নাম বন্ধ।

ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকেহ কুরুনন্দন।
বহুশাখা হ্যনন্তাশ্চ বুদ্ধয়োঽব্যবসায়িনাম্ ॥ ৪১
যামিমাং পুষ্পিতাং বাচং প্রবদন্ত্যবিপশ্চিতঃ।
বেদবাদরতাঃ পার্থ নান্যদস্তীতিবাদিনঃ ॥ ৪২
কামাত্মানঃ স্বর্গপরা জন্মকর্ম্মফলপ্রদাম্।
ক্রিয়াবিশেষবহুলাং ভোগৈশ্বর্য্যগতিং প্রতি ॥ ৪৩

অন্বয়ঃ।—হে কুরুনন্দন! ইহ (কর্ম্মযোগে) ব্যবসায়াত্মিকা (পরমেশ্বরভক্ত্যা এব তরিষ্যামীতি নিশ্চয়াত্মিকা) বুদ্ধিঃ একা; অব্যবসায়িনাং (কামিনাং) বুদ্ধয়ঃ [কামানামানন্ত্যাৎ] বহুশাখাঃ অনন্তাশ্চ (অশেষাশ্চ)॥ ৪১

অন্বয়ঃ।—হে পার্থ! যে অবিপশ্চিতঃ (মূঢ়াঃ) বেদবাদরতাঃ, অন্যৎ (অতঃপরমন্যৎ ঈশ্বরতত্ত্বং) নাস্তি ইতিবাদিনঃ, [অতএব] কামাত্মানঃ (কামনাকুলিতচিত্তাঃ),

অনুবাদ।—হে কুরুনন্দন। এই নিষ্কাম কর্ম্মযোগে ব্যবসায়াত্মিকা (আত্মতত্ত্ব-নিশ্চয়াত্মিকা) বুদ্ধি একই; পরন্তু অব্যবসায়ী অর্থাৎ কামীদিগের বুদ্ধি [অনন্ত কামনাবশতঃ] বহুশাখাবিশিষ্ট এবং অনন্ত॥ ৪১

অনুবাদ।—হে পার্থ, যাহারা বেদের অর্থবাদে পরিতুষ্ট

ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং তয়াপহৃতচেতসাম্।
ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ সমাধৌ ন বিধীয়তে ॥ ৪৪
ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন।
নির্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থো নির্য্যোগক্ষেম আত্মবান্॥৪৫

স্বর্গপরাঃ ( স্বর্গপরায়ণাঃ ) জন্মকর্ম্মফলপ্রদাং ভোগৈশ্বর্য্যগতিং প্রতি ক্রিয়াবিশেষবহুলাং যাম্ ইমাং পুষ্পিতাং ( বিষলতাবৎ আপাতমনোহরাং ) বাচং প্রবদন্তি, তয়া বাচা ( বাক্যেন ) অপহৃতচেতসাং ( বিমোহিতচিত্তানাং) ভোগৈশ্বর্য্যপ্রসক্তানাং ব্যবসায়াত্মিকা বুদ্ধিঃ সমাধৌ ( যোগে ) ন বিধীয়তে ( পরিনিষ্ঠিতা ন ভবতি ) ॥ ৪২—৪৪

অন্বয়ঃ।—হে অর্জ্জুন! বেদাঃ ত্রৈগুণ্যবিষয়াঃ ( ত্রিগুণা-

---

[ অথচ তাৎপর্য্য বুঝে না ] এবং এতদ্ব্যতীত [ ঈশ্বর সম্বন্ধে ] জ্ঞাতব্য আর কিছুই নাই—এইরূপ বলিয়া থাকে, যাহারা কামনা-পরতন্ত্র, স্বর্গই যাহাদের একমাত্র প্রার্থনীয়, যে মূঢ়গণ জন্মকর্ম্মফলপ্রদ, ভোগৈশ্বর্য্যের সাধনভূত ক্রিয়া-বাহুল্য-বিশিষ্ট পুষ্পিত ( আপাতসুখপ্রদ, ) বাক্যের প্রয়োগ করিয়া থাকে, তাদৃশবাক্যে বিমোহিতচিত্ত ভোগৈশ্বর্য্যে আসক্ত ব্যক্তিগণের বুদ্ধি সমাধিতে নিবিষ্ট হয় না ॥ ৪২—৪৪

যাবানর্থ উদপানে সর্ব্বতঃ সংপ্লুতোদকে।
তাবান্ সর্ব্বেষু বেদেষু ব্রাহ্মণস্য বিজানতঃ॥ ৪৬

...কাঃ; [ত্বং] নিস্ত্রৈগুণ্যঃ (কর্ম্মফলসম্বন্ধরহিতঃ, নিষ্কাম ইতি যাবৎ) ভব। [তত্র উপায়মাহ] নির্দ্বন্দ্বঃ (শীতোষ্ণসুখদুঃখাদিদ্বন্দ্বরহিতঃ) নিত্যসত্ত্বস্থঃ (সদাধৈর্য্যশীলঃ) নির্যোগক্ষেমঃ (অপ্রাপ্তস্বীকারঃ যোগঃ, প্রাপ্তপরিপালনং ক্ষেমঃ তদ্রহিতঃ) আত্মবান্ (অপ্রমত্তঃ) [ভব]॥৪৫

অন্বয়ঃ।—সর্ব্বতঃ সংপ্লুতোদকে (মহাহ্রদে) [বর্ত্তমানে

অনুবাদ।—হে অর্জ্জুন, বেদসকল ত্রিগুণাত্মক অর্থাৎ সকাম ব্যক্তিগণের কর্ম্মফল প্রতিপাদন করে। তুমি নিস্ত্রৈগুণ্য হও; এবং নির্দ্বন্দ্ব, (শীতোষ্ণসুখদুঃখাদি দ্বন্দ্ব হইতে বিমুক্ত) নিত্যধৈর্য্যশীল, যোগক্ষেমরহিত * এবং কাম্যবিষয়ে আসক্তিশূন্য হও॥ ৪৫

অনুবাদ।—উদপানে (অল্পজল বিশিষ্ট কূপতড়াগাদি ক্ষুদ্র

* অপ্রাপ্ত বস্তুর প্রাপ্তির নাম যোগ এবং প্রাপ্ত বস্তু রক্ষণের নাম ক্ষেম। অর্থাৎ যাহা তোমার নাই, তাহা পাইবার জন্য ব্যাকুল হইও না; যাহা আছে, তাহার রক্ষার্থ একান্ত যত্নশীলও হইও না, অর্থাৎ যখন যাহা জুটে, তাহাতেই সন্তুষ্ট থাক।

**কর্ম্মণ্যেবাধিকারস্তে মা ফলেষু কদাচন।**
**মা কর্ম্মফলহেতুর্ভূর্ম্মা তে সঙ্গোঽস্ত্বকর্ম্মণি ॥ ৪৭**

সতি ] উদপানে ( বাপীকূপাদি ক্ষুদ্রজলাশয়ে ) যাবান্ ( যৎ-পরিমিতঃ) অর্থঃ, ( প্রয়োজনম্ ) বিজানতঃ (বিজ্ঞানশালিনঃ) ব্রাহ্মণস্য ( ব্রহ্মনিষ্ঠস্য ) সর্ব্বেষু বেদেষু তাবান্ এব অর্থঃ ( প্রয়োজনং ; নাস্তীতি ভাবঃ ) ॥ ৪৬

অন্বয়ঃ।—কর্ম্মণি এব তে অধিকারঃ ; কদাচন (কদাপি) ফলেষু [ অধিকারঃ ] মা [ অস্তু ], [ ত্বং ] কর্ম্মফলহেতুঃ ( সকামকর্ম্মপরতন্ত্রঃ ) মা ভূঃ, ( মাভব ) অকর্ম্মণি ( কর্ম্মাকরণে ) তে সঙ্গঃ ( নিষ্ঠা ) মা অস্তু ॥ ৪৭

---

জলাধারে যে জল থাকে, তদ্দ্বারা স্নানপানাদি সমুদয় কর্ম্ম নির্ব্বাহ হয় না, এজন্য অনেকগুলি উদপানের জলে প্রয়োজনীয় কার্য্য নির্ব্বাহ করিতে হয়। মহাহ্রদের জলে যাবতীয় উদককার্য্য সম্পন্ন হয়। মহাহ্রদ বিদ্যমান থাকিলে উদপানে যে প্রয়ো[illegible] ব্রহ্মবিৎ ব্রহ্মনিষ্ঠ ব্যক্তির পক্ষে সমস্ত বেদেও সেই প্রয়োজন অর্থাৎ প্রয়োজন নাই ; মহাহ্রদস্বরূপ ব্রহ্মানন্দে বেদোক্ত ক্রিয়াকলাপ-সম্ভূত ক্ষুদ্রানন্দ বিলীন হইয়া যায় ॥ ৪৬

যোগস্থঃ কুরু কর্ম্মাণি সঙ্গং ত্যক্ত্বা ধনঞ্জয়।
সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে॥৪৮
দূরেণ হ্যবরং কর্ম্ম বুদ্ধিযোগাদ্ ধনঞ্জয়।
বুদ্ধৌ শরণমন্বিচ্ছ কৃপণাঃ ফলহেতবঃ॥ ৪৯

অন্বয়ঃ।—হে ধনঞ্জয়! সঙ্গং ( কর্ত্তৃত্বাভিনিবেশং) ত্যক্ত্বা, সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমঃ (ফলস্য সিদ্ধৌ অসিদ্ধৌবা নির্ব্বিকারচিত্তঃ) ভূত্বা [ কেবলম্ ঈশ্বরার্পণেনৈব ] যোগস্থঃ ( পরমেশ্বরৈক-পরায়ণঃ ) [ সন্ ] কর্ম্মাণি কুরু; সমত্বং ( সিদ্ধ্যসিদ্ধৌ একরূপতা ) যোগঃ উচ্যতে॥ ৪৮

অন্বয়ঃ।—হে ধনঞ্জয়! হি ( যস্মাৎ ) বুদ্ধিযোগাৎ ( বুদ্ধ্যা

---

অনুবাদ।—কর্ম্মেই তোমার অধিকার; কর্ম্মফল সকলে যেন তোমার অধিকার না হয়। তুমি কর্ম্মফলের হেতুভূত হইও না, ( ফলার্থী হইও না )। এবং কর্ম্ম পরিত্যাগেও যেন তোমায় প্রবৃত্তি না হয়॥ ৪৭

অনুবাদ।—হে ধনঞ্জয়! ফলকামনা পরিত্যাগপূর্ব্বক সিদ্ধি ও অসিদ্ধিতে সমভাবাপন্ন হইয়া যোগস্থ হইয়া তুমি কর্ম্মের অনুষ্ঠান কর। সমত্বই ( সিদ্ধি ও অসিদ্ধিতে সমভাবই ) যোগনামে অভিহিত॥ ৪৮

**বুদ্ধিযুক্তো জহাতীহ উভে সুকৃত-দুষ্কৃতে।**
**তস্মাদ্‌যোগায় যুজ্যস্ব যোগঃ কর্ম্মসু কৌশলম্॥৫০**

ব্যবসায়াত্মিকয়া কৃতঃ কর্ম্মযোগস্তস্মাৎ) [অন্তৎ কাম্যং] কর্ম্ম দূরেণ অবরম্ (অত্যন্তম্ অপকৃষ্টম্), [অতএব] বুদ্ধৌ (জ্ঞানে) শরণং (আশ্রয়ং কর্ম্মযোগং) অন্বিচ্ছ (অনুতিষ্ঠ)। [যদ্বা বুদ্ধৌ শরণং (ত্রাতারম্) ঈশ্বরম্ (ভগবন্তম্) অন্বিচ্ছ (আশ্রয়)] ফলহেতবঃ (সকামাঃ মানবাঃ) কৃপণাঃ (দীনাঃ, নিকৃষ্টা ইতি যাবৎ)॥ ৪৯

অন্বয়ঃ।—বুদ্ধিযুক্তঃ (ব্যবসায়াত্মিকয়া বুদ্ধ্যা যুক্তঃ) ইহ (অস্মিন্নেব জন্মনি) উভে সুকৃতদুষ্কৃতে (পুণ্যপাপে) জহাতি (ত্যজতি) তস্মাৎ যোগায় (কর্ম্মযোগায়) যুজ্যস্ব; [যতঃ] কর্ম্মসু কৌশলং যোগঃ॥

---

অনুবাদ।—হে ধনঞ্জয়! নিষ্কাম কর্ম্ম অপেক্ষা কাম্য কর্ম্ম অত্যন্ত হেয়; তুমি নিষ্কাম কর্ম্মযোগ আশ্রয় কর; [অথবা জ্ঞানলাভার্থ পরিত্রাতা ঈশ্বরকে আশ্রয় কর] ফলাকাঙ্ক্ষীরা কৃপণ অর্থাৎ অতি হেয়॥ ৪৯

অনুবাদ।—বুদ্ধিযোগনিষ্ঠ ব্যক্তি ইহলোকেই সুকৃত ও

তপস্বিভ্যোঽধিকো যোগী
জ্ঞানিভ্যোঽপি মতোঽধিকঃ।
কর্ম্মিভ্যশ্চাধিকো যোগী তস্মাদ্‌যোগী ভবার্জ্জুন॥৪৬

যোগেন সংসিদ্ধঃ সম্যক্ জ্ঞানী ভূত্বা ) ততঃ পরাং ( শ্রেষ্ঠাং ) গতিং ( মোক্ষং ) যাতি ( লভতে ) ॥ ৪৫

অন্বয়ঃ।—যোগী তপস্বিভ্যঃ ( তপোনিষ্ঠেভ্যঃ ) অধিকঃ, ( শ্রেষ্ঠঃ ), জ্ঞানিভ্যঃ ( শাস্ত্রবিজ্ঞানবিদ্‌ভ্যঃ ) অপি অধিকঃ, কর্ম্মিভ্যশ্চ [ অপি ] অধিকঃ [ মম ] মতঃ ( অভিমতঃ ), তস্মাৎ হে অর্জ্জুন ! [ ত্বং ] যোগী ভব ॥৪৬

---

সমধিক প্রযত্নশীল, তিনি নিষ্পাপ এবং কিঞ্চিৎ কিঞ্চিৎ করিয়া বহুজন্ম-সংবর্দ্ধিত যোগে সম্যক্ জ্ঞানী হইয়া পরিশেষে পরমা গতি অর্থাৎ মুক্তি লাভ করেন ॥ ৪৫

অনুবাদ।—যোগী কৃচ্ছ্রচান্দ্রায়ণাদি তপস্যা-পরায়ণগণ অপেক্ষাও শ্রেষ্ঠ, শাস্ত্রবিজ্ঞানবেত্তাদিগের অপেক্ষাও শ্রেষ্ঠ, ইষ্টাপূর্ত্তাদি কর্ম্মকারিগণ অপেক্ষাও শ্রেষ্ঠ, এবং আমার অভিমত ; অতএব হে অর্জ্জুন, তুমি যোগী হও ॥ ৪৬

যোগিনামপি সর্ব্বেষাং মদ্গতেনান্তরাত্মনা।
শ্রদ্ধাবান্ ভজতে যো মাং স মে যুক্ততমো মতঃ॥৪৭

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে অভ্যাসযোগো নাম ষষ্ঠোঽধ্যায়ঃ॥ ৬

অন্বয়ঃ।—শ্রদ্ধাবান্ যঃ মদ্গতেন (ময্যাসক্তেন) অন্তরাত্মনা (মনসা) মাং ভজতে সঃ সর্ব্বেষাং যোগিনামপি যুক্ততমঃ (যোগযুক্তেষু শ্রেষ্ঠঃ) মে (মম) মতঃ (সম্মতঃ) ৪৭

---

অনুবাদ।—যোগিগণের মধ্যে যিনি শ্রদ্ধাবান্ ও মদ্গতচিত্ত হইয়া কেবল আমাকে ভজনা করেন, তিনি যোগিগণের মধ্যে যুক্ততম এবং আমার অভিমত॥ ৪৭

ইতি ষষ্ঠ অধ্যায়॥ ৬

# সপ্তমোঽধ্যায়ঃ।

শ্রীভগবানুবাচ।

ময্যাসক্তমনাঃ পার্থ যোগং যুঞ্জন্মদাশ্রয়ঃ।
অসংশয়ং সমগ্রং মাং যথা জ্ঞাস্যসি তচ্ছৃণু॥ ১

জ্ঞানং তেঽহং সবিজ্ঞানমিদং বক্ষ্যাম্যশেষতঃ।
যজ্জ্ঞাত্বা নেহ ভূয়োঽন্যজ্জ্ঞাতব্যমবশিষ্যতে॥২

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ।—হে পার্থ! ময়ি আসক্ত-মনাঃ (অভিনিবিষ্টচিত্তঃ), মদাশ্রয়ঃ (অনন্যশরণঃ), [সন্] যোগং যুঞ্জন্ (অভ্যস্যন্) সমগ্রং (বিভূতিবলৈশ্বর্য্যাদিসহিতং) মাম্ অসংশয়ং যথা জ্ঞাস্যসি তৎ শৃণু॥ ১

অন্বয়ঃ।—অহং তে (তুভ্যং) সবিজ্ঞানম্ (বিজ্ঞানম্

---

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন—হে পার্থ! তুমি আমাতে একান্ত নিবিষ্টচিত্ত ও আমার নিতান্ত শরণাপন্ন হইয়া যোগাভ্যাস করিতে করিতে বিভূতি বল ও ঐশ্বর্য্যাদি-সমন্বিত আমাকে যেরূপ নিঃসন্দিগ্ধভাবে জানিতে পারিবে, তাহা বলিতেছি, শ্রবণ কর॥ ১

অনুবাদ।—আমি তোমাকে বিজ্ঞান অর্থাৎ ব্রহ্মানুভবের

মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিদ্‌যততি সিদ্ধয়ে।
যততামপি সিদ্ধানাং কশ্চিন্মাং বেত্তি তত্ত্বতঃ ॥৩

অনুভবঃ তৎসহিতম্) ইদং (মদ্‌বিষয়কং) জ্ঞানম্ অশেষতঃ (সাকল্যেন) বক্ষ্যামি; যৎ (জ্ঞানং) জ্ঞাত্বা ইহ (শ্রেয়োমার্গে) [বর্ত্তমানস্য] ভূয়ঃ (পুনঃ) অন্যং জ্ঞাতব্যং ন অবশিষ্যতে (অবশিষ্টং ন ভবতি) ॥ ২

অন্বয়ঃ।—মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিৎ [পুণ্যবশাৎ] সিদ্ধয়ে (আত্মজ্ঞানলাভায়) যততি (প্রযততে), যততামপি (প্রযত্নং কুর্ব্বতামপি) সিদ্ধানাং (আত্মজ্ঞানসিদ্ধানাং) কশ্চিৎ (কোঽপি) [প্রাক্তনপুণ্যবশাৎ] মাং (পরমাত্মানং) তত্ত্বতঃ (স্বরূপতঃ) বেত্তি ॥ ৩

---

সহিত মদ্‌বিষয়ক সেই শাস্ত্রীয় জ্ঞান নিঃশেষে কহিব। তাহা জানিলে তোমার জ্ঞাতব্য অবশিষ্ট থাকিবে না ॥ ১

অনুবাদ।—সহস্র সহস্র মানবের মধ্যে কোন ব্যক্তি পূর্ব্বজন্মার্জ্জিত পুণ্যবশে জ্ঞানপ্রাপ্তির জন্য যত্ন করিয়া থাকে; আবার সেরূপ সহস্র সহস্র (প্রযত্নকারী) জ্ঞানসিদ্ধগণের মধ্যে কেহ কেহ [সুকৃতিবশে] [পরমাত্মস্বরূপ] আমাকে স্বরূপতঃ জানিতে পারেন ॥ ৩

ভূমিরাপোঽনলো বায়ুঃ খং মনো বুদ্ধিরেব চ।
অহঙ্কার ইতীয়ং মে ভিন্না প্রকৃতিরষ্টধা॥ ৪
অপরেয়মিতস্ত্বন্যাং প্রকৃতিং বিদ্ধি মে পরাম্।
জীবভূতাং মহাবাহো যয়েদং ধার্য্যতে জগৎ॥ ৫

অন্বয়ঃ।—ভূমিঃ (পৃথিবী, গন্ধতন্মাত্রমিত্যর্থঃ) আপঃ (রসতন্মাত্রং), অনলঃ (রূপতন্মাত্রং), বায়ুঃ (স্পর্শতন্মাত্রং), খং (আকাশং শব্দতন্মাত্রং), মনঃ বুদ্ধিঃ, অহঙ্কার ইতি এব মে প্রকৃতিঃ অষ্টধা ভিন্না (বিভাগং প্রাপ্তা)॥ ৪

অন্বয়ঃ।—ইয়ং তু অপরা (জড়ত্বাৎ নিকৃষ্টা); ইতঃ

---

অনুবাদ।—ক্ষিতি, অপ্, তেজঃ, বায়ু, আকাশ, (ক্ষিত্যপ্ তেজো মরুদ্ ব্যোম) এবং মন, বুদ্ধি ও অহঙ্কার—এই আট প্রকারে আমার প্রকৃতি বিভক্ত *॥ ৪

---

* এখানে ক্ষিতি অপ্ প্রভৃতি দ্বারা গন্ধাদি পঞ্চতন্মাত্র বুঝিতে হইবে। ক্ষিতি = গন্ধতন্মাত্র; অপ্ = রসতন্মাত্র; তেজঃ = রূপতন্মাত্র; মরুৎ = স্পর্শতন্মাত্র; আকাশ = শব্দতন্মাত্র। এই পঞ্চতন্মাত্র পঞ্চভূতের অতি সূক্ষ্ম—ইন্দ্রিয়াতীত অবস্থা। মনঃ—মনের কারণভূত অহঙ্কার; বুদ্ধি—বুদ্ধির কারণভূত মহত্তত্ত্ব। অহঙ্কার—অহঙ্কারের কারণভূত অবিদ্যা।

এতদ্‌যোনীনি ভূতানি সর্ব্বাণীত্যুপধারয়।
অহং কৃৎস্নস্য জগতঃ প্রভবঃ প্রলয়স্তথা॥ ৬

[ সকাশাৎ ] পরাম্ ( প্রকৃষ্টাম্ ) অন্যাং জীবভূতাং ( জীব-স্বরূপাং ) মে ( মম ) প্রকৃতিং বিদ্ধি। হে মহাবাহো! যয়া ( চেতনয়া ) [ স্বকর্ম্মদ্বারেণ ] ইদং জগৎ ধার্য্যতে॥ ৫

অন্বয়ঃ।—সর্ব্বাণি ( স্থাবরজঙ্গমাত্মকানি ) ভূতানি এতদ্‌যোনীনি ( এতদুৎপন্নানি ) ইতি অবধারয় ( বুধ্যস্ব ); অহং কৃৎস্নস্য ( সপ্রকৃতিকস্য সমগ্রস্য ) জগতঃ প্রভবঃ ( পরমকারণং ) তথা প্রলয়ঃ ( সংহর্ত্তা )॥ ৬

---

অনুবাদ।—পূর্ব্বোক্ত অষ্টধা ভিন্না প্রকৃতি 'অপরা' অর্থাৎ জড় বলিয়া নিকৃষ্টা। হে মহাবাহো! ইহা হইতে বিভিন্না জীবরূপা ( চেতনময়ী ) আমার প্রকৃতি অবগত হও; যাহা এই জগৎ ধারণ করিয়া আছে॥ ৫

অনুবাদ।—সমস্ত ভূতই এই দ্বিবিধ প্রকৃতি-হইতে উৎপন্ন হইয়াছে—ইহা জানিবে। আমি প্রকৃতি সমন্বিত সমস্ত জগতের উৎপত্তি ও সংহারের একমাত্র কারণ॥ ৬

**মত্তঃ পরতরং নান্যৎ কিঞ্চিদস্তি ধনঞ্জয়।**
**ময়ি সর্ব্বমিদং প্রোতং সূত্রে মণিগণা ইব ॥৭**
**রসোঽহমপ্সু কৌন্তেয় প্রভাস্মি শশিসূর্য্যয়োঃ।**
**প্রণবঃ সর্ব্ববেদেষু শব্দঃ খে পৌরুষং নৃষু ॥ ৮**

অন্বয়ঃ।—হে ধনঞ্জয়! মত্তঃ (মৎসকাশাৎ) পরতরম্ (শ্রেষ্ঠম্) অন্যৎ কিঞ্চিৎ ন অস্তি; সূত্রে মণিগণা ইব ময়ি ইদং সর্ব্বং (জগৎ) প্রোতং (গ্রথিতম্) ॥ ৭

অন্বয়ঃ।—হে কৌন্তেয় অহম্ অপ্সু (জলেষু) রসঃ (রসতন্মাত্ররূপঃ), শশি-সূর্য্যয়োঃ প্রভা (দীপ্তিঃ), সর্ব্ববেদেষু প্রণবঃ (ওঙ্কারঃ), খে (আকাশে) শব্দঃ, (শব্দতন্মাত্ররূপঃ) নৃষু (মনুষ্যেষু) পৌরুষম্ (উদ্যমঃ) অস্মি ॥ ৮

---

অনুবাদ।—হে ধনঞ্জয়! আমা অপেক্ষা শ্রেষ্ঠ এ জগতের সৃষ্টিসংহারের অন্য কোন কারণ নাই। সূত্রে গ্রথিত মণিগণের ন্যায় এই জগৎ আমাতে গ্রথিত আছে [ **সুতরাং** স্থিতির কারণও আমি ] ॥ ৭

অনুবাদ।—হে কৌন্তেয়! আমি জলে রসরূপে (**রস**-তন্মাত্ররূপে), চন্দ্রসূর্য্যে প্রভারূপে, সর্ব্ববেদে প্রণব (ওঙ্কার-

পুণ্যো গন্ধঃ পৃথিব্যাঞ্চ তেজশ্চাস্মি বিভাবসৌ।
জীবনং সর্ব্বভূতেষু তপশ্চাস্মি তপস্বিষু॥ ৯
বীজং মাং সর্ব্বভূতানাং বিদ্ধি পার্থ সনাতনম্।
বুদ্ধির্বুদ্ধিমতামস্মি তেজস্তেজস্বিনামহম্॥ ১০

অন্বয়ঃ।—পৃথিব্যাং চ পুণ্যঃ (অবিকৃতঃ পবিত্রঃ) গন্ধঃ (গন্ধতন্মাত্রং) বিভাবসৌ (অগ্নৌ চ) তেজঃ (দীপ্তিঃ) অস্মি; সর্ব্বভূতেষু জীবনং, তপস্বিষু চ তপঃ অস্মি॥ ৯

অন্বয়ঃ।—হে পার্থ! মাং সর্ব্বভূতানাং (চরাচরাণাং) সনাতনং (নিত্যং) বীজং (উৎপত্তিকারণং) বিদ্ধি (জানীহি); অহং বুদ্ধিমতাং বুদ্ধিঃ (প্রজ্ঞা), তেজস্বিনাং (প্রগল্‌ভানাং) তেজঃ (প্রাগল্‌ভ্যম্) অস্মি॥ ১০

---

রূপে), আকাশে শব্দ অর্থাৎ শব্দতন্মাত্ররূপে এবং মনুষ্যে পৌরুষরূপে অবস্থিত আছি॥ ৮

অনুবাদ।—আমি পৃথিবীতে পবিত্র গন্ধ অর্থাৎ গন্ধতন্মাত্ররূপে, অগ্নিতে তেজোরূপে, সর্ব্বভূতে জীবনরূপে এবং তাপসগণে তপস্যা-রূপে বর্ত্তমান রহিয়াছি॥ ৯

অনুবাদ।—হে ধনঞ্জয়! আমাকে সর্ব্বভূতে সনাতন

বলং বলবতামস্মি কামরাগবিবর্জ্জিতম্।
ধর্ম্মাবিরুদ্ধো ভূতেষু কামোঽস্মি ভরতর্ষভ ॥ ১১

যে চৈব সাত্ত্বিকা ভাবা রাজসাস্তামসাশ্চ যে।
মত্ত এবেতি তান্ বিদ্ধি ন ত্বহং তেষু তে ময়ি ॥ ১২

অন্বয়ঃ।—হে ভরতর্ষভ (কুরুকুলশ্রেষ্ঠ)! অহং বলবতাং (বলশালিনাং) কামরাগবিবর্জ্জিতং (কামঃ অপ্রাপ্তেষু বস্তুষু অভিলাষঃ, রাগঃ অভিলষিতে প্রাপ্তেঽপি পুনরপি অধিকে অর্থে তৃষ্ণা তাভ্যাং বিবর্জ্জিতং বলং) (সাত্ত্বিকং স্বধর্ম্মানুষ্ঠানসামর্থ্যং) অস্মি; ভূতেষু ধর্ম্মাবিরুদ্ধঃ (স্বদারেষু পুত্রোৎপত্তিমাত্রোপযোগী) কামঃ অস্মি ॥ ১১

অন্বয়ঃ।—যে চ এব সাত্ত্বিকাঃ ভাবাঃ (শমদমাদয়ঃ)

---

বীজ (কার্য্যোৎপত্তি-সামর্থ্য) জানিও। আমিই বুদ্ধিমান-দিগের বুদ্ধি এবং তেজস্বিগণের তেজ ॥ ১০

অনুবাদ।—হে ভরতশ্রেষ্ঠ! আমিই বলবান্‌দিগের কামরাগবর্জ্জিত বল এবং সমস্ত প্রাণিগণের ধর্ম্মের অবিরাধী (অনুগত) কামও আমি ॥ ১১

অনুবাদ।—যে যে সাত্ত্বিক, রাজসিক ও তামসিক ভাব

ত্রিভির্গুণময়ৈর্ভাবৈরেভিঃ সর্ব্বমিদং জগৎ।
মোহিতং নাভিজানাতি মামেভ্যঃ পরমব্যয়ম্ ॥১৩

রাজসাঃ (হর্ষদর্পাদয়ঃ) তামসাঃ (শোকমোহাদয়ঃ [প্রাণিনাং স্বকর্ম্মবশাৎ জায়ন্তে], তান্ সর্ব্বান্ মত্তঃ এব ইতি বিদ্ধি (জানীহি); [তথাপি] তেষু (ভাবেষু) অহং ন [বর্ত্তে] [জীববৎ তদধীনোঽহং ন ভবামি], তে তু [মদধীনাঃ সন্তঃ] ময়ি [বর্ত্তন্তে] ॥ ১২

অন্বয়ঃ।—এভিঃ গুণময়ৈঃ (কামলোভাদিগুণবিকারৈঃ) ত্রিভিঃ ভাবৈঃ (স্বভাবৈঃ) মোহিতম্ ইদং সর্ব্বং জগৎ এভ্যঃ (ভাবেভ্যঃ) পরম্ (এভিরসংস্পৃষ্টম্—এতেষাং নিয়ন্তারম্ অব্যয়ং (নির্ব্বিকারং) মাং ন অভিজানাতি ॥ ১৩

---

জীবগণের কর্ম্মবশে উৎপন্ন হয়, তৎসমস্ত আমা হইতেই সমুদ্ভূত; কিন্তু আমি তত্তাবতে অবস্থিত নহি; পরন্তু তাহারাই আমাতে অবস্থিত আছে ॥ ১২

অনুবাদ।—এই ত্রিবিধ গুণময় ভাব দ্বারা মোহিত এই সমস্ত জগৎ আমাকে এই সকলের অতীত—ইহাদের নিয়ন্তা ও নির্ব্বিকার বলিয়া জানে না ॥ ১৩

দৈবী হ্যেষা গুণময়ী মম মায়া দুরত্যয়া।
মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে ॥১৪
ন মাং দুষ্কৃতিনো মূঢ়াঃ প্রপদ্যন্তে নরাধমাঃ।
মায়য়াপহৃতজ্ঞানা আসুরং ভাবমাশ্রিতাঃ ॥ ১৫

অন্বয়ঃ।—এষা গুণময়ী (সত্ত্বাদিগুণবিকারাত্মিকা), দৈবী (অলৌকিকী) মম ময়া হি (নিশ্চিতং) দুরত্যয়া (দুস্তরা); যে মামেব প্রপদ্যন্তে (ভজন্তি), তে এতাং মায়াং তরন্তি [ততঃ মাং জানন্তি] ॥ ১৪

অন্বয়ঃ।—দুষ্কৃতিনঃ (পাপশীলাঃ) মূঢ়াঃ (বিবেকশূন্যাঃ) নরাধমাঃ মায়য়া অপহৃতজ্ঞানাঃ আসুরং ভাবম্ (স্বভাবম্) আশ্রিতাঃ (প্রাপ্তাঃ সন্তঃ) মাং ন প্রপদ্যন্তে (ভজন্তি) ॥১৫

---

অনুবাদ।—এই সত্ত্বাদি ত্রিগুণময়ী আমার এই মায়া নিশ্চয় দুস্তরা; যাঁহারা [অব্যভিচারিণী ভক্তিসহকারে] আমারই শরণাপন্ন হইয়া ভজনা করেন, সেই মহাত্মারাই এই সুদুস্তর মায়া অতিক্রম করিতে পারেন ॥ ১৪

অনুবাদ।—মায়া দ্বারা অপহৃতজ্ঞান, দুষ্কৃতিশীল পাপিষ্ঠগণ আসুরিক ভাব প্রাপ্ত হওয়ায় আমার ভজনা করে না ॥ ১৫

চতুর্ব্বিধা ভজন্তে মাং জনাঃ সুকৃতিনোঽর্জ্জুন।
আর্ত্তো জিজ্ঞাসুরর্থার্থী জ্ঞানীচ ভরতর্ষভ ॥ ১৬
তেষাং জ্ঞানী নিত্যযুক্ত একভক্তির্বিশিষ্যতে।
প্রিয়ো হি জ্ঞানিনোঽত্যর্থমহং স চ মম প্রিয়ঃ ॥১৭

অন্বয়ঃ।—হে ভরতর্ষভ অর্জ্জুন! আর্ত্তঃ (রোগাদ্যভিভূতঃ), জিজ্ঞাসুঃ (আত্মজ্ঞানেচ্ছুঃ), অর্থার্থী (অত্র পরত্র চ ভোগসাধনভূতার্থপ্রেপ্সুঃ), জ্ঞানী (আত্মবিৎ) চ, [ইতি] চতুর্ব্বিধাঃ সুকৃতিনঃ (পূর্ব্বপূর্ব্বজন্মসু কৃতপুণ্যাঃ) জনাঃ মাং ভজন্তে (সেবন্তে) ॥ ১৬

অন্বয়ঃ।—তেষাং [মধ্যে] নিত্যযুক্তঃ (সদা মন্নিষ্ঠঃ), একভক্তিঃ (একস্মিন্ ময্যেব ভক্তির্যস্য সঃ), জ্ঞানী বিশিষ্যতে (বিশিষ্টো ভবতি); অহং হি জ্ঞানিনঃ (আত্মবিদঃ) অত্যর্থং (অতীব) প্রিয়ঃ, স চ মম প্রিয়ঃ ॥ ১৭

---

অনুবাদ।—হে ভরতর্ষভ অর্জ্জুন! আর্ত্ত (রোগাদিতে অভিভূত), জিজ্ঞাসু, (আত্মজ্ঞানেচ্ছু) অর্থার্থী ও জ্ঞানী, এই চতুর্ব্বিধ সুকৃতিশালী ব্যক্তি আমার ভজনা করেন ॥ ১৬

অনুবাদ।—তাঁহাদের মধ্যে সর্ব্বদা মৎপরায়ণ আমাতেই

উদারাঃ সর্ব্ব এবৈতে জ্ঞানী ত্বাত্মৈব মে মতম্।
আস্থিতঃ স হি যুক্তাত্মা মামেবানুত্তমাং গতিম্॥১৮
বহূনাং জন্মনামন্তে জ্ঞানবান্ মাং প্রপদ্যতে।
বাসুদেবঃ সর্ব্বমিতি স মহাত্মা সুদুর্ল্লভঃ॥১৯

অন্বয়ঃ।—এতে সর্ব্বে এব উদারাঃ (মহান্তঃ মোক্ষভাজ এব ইত্যর্থঃ) জ্ঞানী তু আত্মা এব [ইতি] মে (মম) মতম্ (নিশ্চয়ঃ); হি (যতঃ) যুক্তাত্মা (মদেকচিত্তঃ) সঃ (জ্ঞানী) অনুত্তমাং (সর্ব্বোত্তমাং) গতিং মাম্ এব আস্থিতঃ (আশ্রিতবান্)॥ ১৮

অন্বয়ঃ।—বহূনাং জন্মনাং [কিঞ্চিৎ কিঞ্চিৎ পুণ্যোপ-

---

একমাত্র ভক্তিবিশিষ্ট জ্ঞানীই শ্রেষ্ঠ। আমি জ্ঞানীর অতি প্রিয় এবং জ্ঞানীও আমার অতি প্রিয়॥ ১৭

অনুবাদ।—ইঁহারা সকলেই মহান্ বটে, কিন্তু জ্ঞানী ভক্ত আমারই স্বরূপ; কারণ, তিনি সদা আমাতেই সমাহিত (নিবিষ্টচিত্ত) হওয়ায় সর্ব্বোৎকৃষ্ট গতিস্বরূপ আমাকেই আশ্রয় করিয়াছেন॥ ১৮

অনুবাদ।—বহুজন্মের কিঞ্চিৎ কিঞ্চিৎ পুণ্য সঞ্চয়ে

কামৈস্তৈস্তৈর্হৃতজ্ঞানাঃ প্রপদ্যন্তেঽন্যদেবতাঃ।
তং তং নিয়মমাস্থায় প্রকৃত্যা নিয়তাঃ স্বয়া ॥২০
যো যো যাং যাং তনুং ভক্তঃ শ্রদ্ধয়ার্চ্চিতুমিচ্ছতি।
তস্য তস্যাচলাং শ্রদ্ধাং তামেব বিদধাম্যহম্ ॥২১

চয়েন ] অন্তে [ জন্মনি ] জ্ঞানবান্ (আত্মজ্ঞানী) [ সন্ ] সর্ব্বং (ইদং চরাচরং) বাসুদেবঃ ইতি (সর্ব্বাত্মদৃষ্ট্যা) মাং প্রপদ্যতে (ভজতি), স মহাত্মা সুদুর্লভঃ ১৯

অন্বয়ঃ।—তৈঃ তৈঃ (পুত্রপশুস্বর্গাদিবিষয়ৈঃ) কামৈঃ হৃতজ্ঞানাঃ তং তং নিয়মম্ আস্থায় (আশ্রিত্য) স্বয়া (স্বকীয়য়া) প্রকৃত্যা (স্বভাবেন) নিয়তাঃ (নিয়মিতাঃ) [ সন্তঃ ] অন্যদেবতাঃ প্রপদ্যন্তে (ভজন্তি) ॥ ২০

অন্বয়ঃ।—যো যো ভক্তঃ যাং যাং তনুং (দেবতারূপাং

---

অবশেষে জ্ঞানবান্ ব্যক্তি সমস্ত জগৎই বাসুদেব, এইরূপ সর্ব্বভূতে আত্মদৃষ্টিবশতঃ আমায় জানিতে পারেন; সুতরাং তাদৃশ মহাত্মা অতি দুর্লভ ॥ ১৯

অনুবাদ।—নানাবিষয়ক সেই সেই কামনা দ্বারা যাহাদের জ্ঞান আচ্ছাদিত হইয়াছে, তাহারা স্ব স্ব স্বভাবানুরূপ নিয়ম অবলম্বনপূর্ব্বক অন্য দেবতার আরাধনা করে ॥ ২০

**স তয়া শ্রদ্ধয়া যুক্তস্তস্যা রাধনমীহতে।**
**লভতে চ ততঃ কামান্ ময়ৈব**
**বিহিতান্ হি তান্॥ ২২**

মদীয়ামেব মূর্ত্তিং ) শ্রদ্ধয়া অর্চ্চিতুম্ ( পূজয়িতুম্ ) ইচ্ছতি, অহং তস্য তস্য ( শ্রদ্ধান্বিতস্য ) [ তত্তন্মূর্ত্তিবিষয়াং ] তাম্ এব অচলাং ( দৃঢ়াং ) শ্রদ্ধাং বিদধামি॥ ২১

অন্বয়ঃ।—সঃ তয়া শ্রদ্ধয়া যুক্তঃ [ সন্ ] তস্যাঃ ( তস্বাঃ ) রাধনম্ ( ভজনম্ ) ঈহতে ( করোতি ), ততশ্চ, ( দেবতা-বিশেষাৎ ) ময়া এব বিহিতান্ তান্ [ সংকল্পিতান্ ] কামান্ ( কাম্যপদার্থান্ ) হি ( নিশ্চিতং ) লভতে॥২২

---

অনুবাদ।—যে যে ভক্ত শ্রদ্ধাপূর্ব্বক দেবতারূপা মদীয়া যে যে মূর্ত্তির অর্চ্চনা করিতে ইচ্ছা করে, অন্তর্য্যামি-স্বরূপ আমি সেই সেই শ্রদ্ধাসমন্বিত ব্যক্তির ভক্তি সেই সেই দেবতাতে দৃঢ় করিয়া দিই॥ ২১

অনুবাদ।—সেই সকল ভক্ত শ্রদ্ধাযুক্ত হইয়া, সেই সেই দেব মূর্ত্তির অর্চ্চনা করে এবং সেই সেই দেবতাবিশেষ হইতে যে যে অভিলষিত পদার্থ লাভ করিয়া থাকে, তৎ-সমুদয় আমারই বিহিত॥ ২২

অন্তবত্তু ফলং তেষাং তদ্ভবত্যল্পমেধসাম্ ।
দেবান্ দেবযজো যান্তি মদ্ভক্তা যান্তি মামপি ॥২৩
অব্যক্তং ব্যক্তিমাপন্নং মন্যন্তে মামবুদ্ধয়ঃ ।
পরং ভাবমজানন্তো মমাব্যয়মনুত্তমম্ ॥ ২৪

অন্বয়ঃ।—তু ( কিন্তু ) অল্পমেধসাং ( পরিচ্ছিন্নদৃষ্টীনাং ) তেষাং তৎ ফলং [ ময়া দত্তমপি ] অন্তবৎ ( নশ্বরম্ ), দেবযজঃ ( দেবযাজকাঃ) [ অন্তবতঃ ] দেবান্ যান্তি মদ্ভক্তাঃ ( অনাদ্যনন্তং পরমানন্দং ) মাং যান্তি ( লভন্তে ) ॥ ২৩

অন্বয়ঃ।—অবুদ্ধয়ঃ ( মন্দমতয়ঃ ) মম অব্যয়ম্ ( নিত্যম্ ) অনুত্তমং ( সর্ব্বোত্তমং ) পরং ভাবম্ ( স্বরূপম্ ) অজানন্তঃ, অব্যক্তং ( প্রপঞ্চাতীতং ) মাং ব্যক্তিম্ ( মনুষ্যমৎস্য-কূর্ম্মাদিভাবম্ ) আপন্নং ( প্রাপ্তং ) মন্যন্তে ॥ ২৪

---

অনুবাদ।—সেই অল্পবুদ্ধি ব্যক্তিগণ যে ফল প্রাপ্ত হয়, তাহা বিনশ্বর ; [ কারণ ] দেবযজনকারিগণ [আমি দিলেও ] বিনশ্বর দেবলোক প্রাপ্ত হয়, আর আমার ভক্তগণ অবিনশ্বর আমাকেই লাভ করেন ॥ ২৩

অনুবাদ।—মন্দবুদ্ধিগণ আমার অব্যয় ও সর্ব্বোৎকৃষ্ট-

নাহং প্রকাশঃ সর্ব্বস্য যোগমায়াসমাবৃতঃ।
মূঢ়োঽয়ং নাভিজানাতি লোকো মামজমব্যয়ম্ ॥২৫
বেদাহং সমতীতানি বর্ত্তমানানি চার্জ্জুন।
ভবিষ্যাণি চ ভূতানি মান্তু বেদ ন কশ্চন ॥ ২৬

অন্বয়ঃ।—অহং যোগমায়া-সমাবৃতঃ সর্ব্বস্য [ সম্বন্ধে ] প্রকাশঃ ( প্রকটঃ ) ন [ ভবামি ] ; [ অতো মৎস্বরূপজ্ঞানে ] মূঢ়ঃ অয়ং লোকঃ অজম্ ( উৎপত্তিহীনম্ ) অব্যয়ং ( অবিনশ্বরম্ ) মাং ন অভিজানাতি ( ন বেত্তি ) ॥ ২৫

অন্বয়ঃ।—হে অর্জ্জুন! অহঞ্চ সমতীতানি ( বিনষ্টানি ) বর্ত্তমানানি, ভবিষ্যাণি ( ভাবীনি ), [ ত্রিকালবর্ত্তীনি ]

---

স্বরূপ অবগত নহে ; তাহারা প্রপঞ্চের অতীত আমাকে শরীরী বলিয়া মনে করে ॥ ২৪

অনুবাদ।—আমি যোগমায়ায় আচ্ছাদিত থাকায় সকলের নিকট অভিব্যক্ত নহি ; এই মূঢ়ব্যক্তিগণ আমার স্বরূপজ্ঞানে অসমর্থ হইয়া আমায় জন্মহীন ও অব্যয় বলিয়া জানিতে সমর্থ হয় না ॥ ২৫

অনুবাদ।—আমি অতীত, বর্ত্তমান ও ভবিষ্যৎ—এই

ইচ্ছাদ্বেষসমুত্থেন দ্বন্দ্বমোহেন ভারত।
সর্ব্বভূতানি সম্মোহং সর্গে যান্তি পরন্তপ ॥ ২৭

ভূতানি ( সত্ত্বানি চ স্থাবরজঙ্গমানি ) বেদ ( জানামি ) মাং তু ন কোঽপি বেদ ( জানাতি ) ॥ ২৬

অন্বয়ঃ।—হে পরন্তপ ( শত্রুতাপন ) ভারত! সর্গে ( সৃষ্টিকালে স্থূলদেহোৎপত্তৌ ) ইচ্ছাদ্বেষসমুত্থেন, ( অনুকূলে ইচ্ছা প্রতিকূলে চ দ্বেষঃ তাভ্যাং সমুত্থঃ সমুদ্ভূতঃ তেন ) দ্বন্দ্বমোহেন ( শীতোষ্ণসুখদুঃখাদিদ্বন্দ্বজেন মোহেন ) সর্ব্বভূতানি সম্মোহং যান্তি—( অহমেব সুখী দুঃখী বেতি গাঢ়তরমভিনিবেশং প্রাপ্নুবন্তি ) ॥ ২৭

---

ত্রিকালবর্ত্তী সমস্ত ভূতগণের সকল বিষয়ই অবগত আছি; কিন্তু হে অর্জ্জুন! আমাকে কেহই জানে না ॥ ২৬

অনুবাদ।—হে পরন্তপ ভারত! প্রাণিগণের স্থূলদেহের উৎপত্তিকালে ভূতগণ অনুকূল বস্তুতে ইচ্ছা এবং প্রতিকূল বস্তুতে দ্বেষ-জনিত সুখদুঃখাদিতে সম্যক্‌রূপে মোহ প্রাপ্ত হইয়া থাকে ( অর্থাৎ আপনাকে সুখী দুঃখী ইত্যাদি মনে করিয়া থাকে ) ॥ ২৭

যেষামন্তগতং পাপং জনানাং পুণ্যকর্ম্মণাম্।
তে দ্বন্দ্বমোহনির্ম্মুক্তা ভজন্তে মাং দৃঢ়ব্রতাঃ॥ ২৮
জরামরণমোক্ষায় মামাশ্রিত্য যতন্তি যে।
তে ব্রহ্ম তদ্বিদুঃ কৃৎস্নমধ্যাত্মং কর্ম্ম চাখিলম্॥২৯

অন্বয়ঃ।—যেষাং তু পুণ্যকর্ম্মণাং জনানাং [ সর্ব্বপ্রতিবন্ধকং ] পাপম্ অন্তগতং ( নষ্টং ), দ্বন্দ্বমোহনির্ম্মুক্তাঃ ( দ্বন্দ্বনিমিত্তেন মোহেন নির্ম্মুক্তাঃ ) দৃঢ়ব্রতাঃ ( একান্তিনঃ সন্তঃ ) তে মাং ভজন্তে ( আরাধয়ন্তি ) ॥ ২৮

অন্বয়ঃ—জরামরণ-মোক্ষায় ( জরা-মরণয়োঃ নিরাসার্থং) মাম্ আশ্রিত্য যে যতন্তি ( প্রযতন্তে ), তে তৎ ( পরং ব্রহ্ম ) [ বিদুঃ ], কৃৎস্নম্ (সমগ্রম্ ) অধ্যাত্মং (প্রত্যগাত্মবিষয়ং বস্তু ), [ তৎসাধনভূতম্ ] অখিলং ( সরহস্যং ) কর্ম্ম চ বিদুঃ ॥ ২৯

---

অনুবাদ।—যে পুণ্যকর্ম্মা ব্যক্তিদিগের পাপ বিনষ্ট হইয়াছে, তাঁহারাই দ্বন্দ্বমোহবিনির্ম্মুক্ত হইয়া একান্ত মনে আমাকে ভজনা করেন॥ ২৮

অনুবাদ।—জরামরণ হইতে মুক্তিলাভার্থ যাঁহারা আমাকে আশ্রয় করিয়া প্রযত্নশীল হন, তাঁহারা সেই পরব্রহ্মকে, সমস্ত

সাধিভূতাধিদৈবং মাং সাধিযজ্ঞঞ্চ যে বিদুঃ।
প্রয়াণকালেঽপি চ মাং তে বিদুর্যুক্তচেতসঃ ॥৩০

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে জ্ঞানবিজ্ঞান-
যোগো নাম সপ্তমোঽধ্যায়ঃ।

অন্বয়ঃ।—যে চ সাধিভূতাধিদৈবং সাধিযজ্ঞং চ মাং বিদুঃ, তে যুক্তচেতসঃ ( ময্যেব যুক্তচিত্তাঃ ) প্রয়াণকালেঽপি ( মৃত্যুসময়েঽপি ); মাং বিদুঃ ; ( ন মাং বিস্মরন্তি ) ॥ ৩০

---

অধ্যাত্ম অর্থাৎ দেহাদি ব্যতিরিক্ত আত্মাকে এবং সরহস্য সমুদয় কর্ম্মকে অবগত হন ॥ ২৯

অনুবাদ।—যাহারা অধিভূত, অধিদৈব ও অধিযজ্ঞ সহিত আমাকে জানেন, আমাতে যুক্তচিত্ত তাঁহারা মরণকালেও আমাকে জানিতে পারেন [ তৎকালে চিত্তের ব্যাকুলতা প্রযুক্ত আমায় বিস্মৃত হন না ] ॥ ৩০

ইতি সপ্তম অধ্যায়।



# অষ্টমোঽধ্যায়ঃ।

অর্জ্জুন উবাচ।

**কিং তদ্‌ব্রহ্ম কিমধ্যাত্মং কিং কর্ম্ম পুরুষোত্তম।**
**অধিভূতঞ্চ কিং প্রোক্তমধিদৈবং কিমুচ্যতে॥ ১**
**অধিযজ্ঞঃ কথং কোঽত্র দেহেঽস্মিন্মধুসূদন।**
**প্রয়াণকালে চ কথং জ্ঞেয়োঽসি নিয়তাত্মভিঃ॥২**

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—হে পুরুষোত্তম! তৎ **ব্রহ্ম** কিম্? অধ্যাত্মং কিম্? কর্ম্ম কিম্? অধিভূতং চ কিং প্রোক্তম্? কিং চ অধিদৈবম্ উচ্যতে? হে মধুসূদন! [অত্র দেহে সর্ব্বাত্মকঃ যো যজ্ঞো বর্ত্ততে তত্র] **কঃ অধিযজ্ঞঃ?** (অধিষ্ঠাতা প্রযোজকঃ ফলদাতা চ?) **কথং** [অসৌ] অস্মিন্ দেহে [স্থিতঃ, যজ্ঞমধিতিষ্ঠতি] প্রয়াণ-কালে (মরণসময়েঽপি চ) নিয়তাত্মভিঃ (নিয়তচিত্তৈঃ পুরুষৈঃ) কথং জ্ঞেয়ঃ (জ্ঞাতব্যঃ) অসি?॥ ১-২

---

অনুবাদ।—অর্জ্জুন বলিলেন।—হে পুরুষোত্তম! (১) ব্রহ্ম কে? (২) অধ্যাত্ম কি? (৩) কর্ম্মই বা কি? **(৪) অধিভূত কাহাকে বলে? (৫) অধিদৈবই বা**

শ্রীভগবানুবাচ।

অক্ষরং পরমং ব্রহ্ম স্বভাবোঽধ্যাত্মমুচ্যতে।
ভূতভাবোদ্ভবকরো বিসর্গঃ কর্ম্মসংজ্ঞিতঃ॥ ৩

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ:—পরমং [ যৎ ] অক্ষরং (জগতাং মূলকারণং) [ তৎ ] ব্রহ্ম; স্বভাবঃ অধ্যাত্মম্ উচ্যতে; ভূতভাবোদ্ভবকরঃ ( ভূতানাং জরায়ুজাদীনাং ভাবঃ উৎপত্তিঃ উদ্ভবশ্চ বৃদ্ধিশ্চ—তৌ করোতি যঃ তাদৃশঃ ) বিসর্গঃ (দেবোদ্দেশেন দ্রব্যত্যাগরূপো যজ্ঞঃ, সর্ব্বকর্ম্মণামুপলক্ষণমেতৎ ) কর্ম্মসংজ্ঞিতঃ ( কর্ম্মশব্দবাচ্যঃ )॥ ৩

---

কাহাকে বলে? [ এই দেহে সর্ব্বকর্ম্মাত্মক যে যজ্ঞ বর্ত্তমান আছে, তাহাতে ] (৬) অধিযজ্ঞ অর্থাৎ অধিষ্ঠাতা, প্রয়োজক ও ফলদাতা কে? (৭) কিরূপে তিনি এই দেহে অবস্থান পূর্ব্বক যজ্ঞে অধিষ্ঠান করেন? (৮) হে মধুসূদন! মরণকালে সমাহিতচিত্ত পুরুষগণ কি উপায়ে তোমায় জানিতে পারেন?॥ ১-২

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন:—যিনি পরম অক্ষর (কিছুতেই যাঁহার ক্ষয় নাই), তিনিই ব্রহ্ম; স্বভাবই

অধিভূতং ক্ষরো ভাবঃ পুরুষশ্চাধিদৈবতম্।
অধিযজ্ঞোঽহমেবাত্র দেহে দেহভৃতাংবর ॥ ৪

অন্বয়ঃ।—হে দেহভৃতাং বর! ক্ষরঃ (বিনশ্বরঃ) ভাবঃ (দেহাদিপদার্থঃ), [ভূতং প্রাণিমাত্রম্ অধিকৃত্য ভবতি অতঃ] অধিভূতম্; পুরুষঃ (বৈরাজঃ সূর্য্যমণ্ডলমধ্যবর্ত্তী স্বাংশভূতসর্ব্বদেবানামধিপতিঃ) অধিদৈবতম্; অত্র দেহে [অন্তর্য্যামিতয়া অবস্থিতঃ] অহমেব অধিযজ্ঞঃ (যজ্ঞাধিষ্ঠাত্রী দেবতা, যজ্ঞাদিকর্ম্মপ্রবর্ত্তকঃ তৎফলদাতা) চ ॥ ৫

---

(স্ব—ব্রহ্ম, তাঁহার ভাব—অংশক্রমে জীবরূপে উৎপত্তি—ইহাই অধ্যাত্ম নামে খ্যাত; প্রাণিগণের উৎপত্তি ও ক্রমশঃ বৃদ্ধি এতদুভয়কারী বিসর্গ (অর্থাৎ ত্যাগ; দেবোদ্দেশে দ্রব্যত্যাগরূপ যজ্ঞ) কর্ম্ম বলিয়া কথিত হয় ॥ ৪

অনুবাদ।—হে জীবশ্রেষ্ঠ! নশ্বর দেহাদি পদার্থ [ভূতমাত্রকে অধিকার করিয়া অবস্থিত আছে, এজন্য তাহা] অধিভূত; পুরুষ * (সবিতৃমণ্ডল-মধ্যবর্ত্তী বিরাট

---

* ইনিই হিরণ্যগর্ভ। স বৈ শরীরী প্রথমঃ স বৈ পুরুষ উচ্যতে; আদিকর্ত্তা স ভূতানাং ব্রহ্মাগ্রে সমবর্ত্তত। ইতি শ্রুতিপ্রসিদ্ধঃ।

**অন্তকালে চ মামেব স্মরন্মুক্ত্বা কলেবরম্।**
**যঃ প্রয়াতি স মদ্ভাবং যাতি নাস্ত্যত্র সংশয়ঃ॥ ৫**
**যং যং বাপি স্মরন্ ভাবং ত্যজত্যন্তে কলেবরম্।**
**তং তমেবৈতি কৌন্তেয় সদা তদ্ভাবভাবিতঃ॥ ৬**

অন্বয়ঃ।—অন্তকালে চ মামেব (অন্তর্য্যামিণং পরমেশ্বরং স্মরন্ কলেবরং মুক্ত্বা (ত্যক্ত্বা) যঃ [উত্তরায়ণপথেন] প্রয়াতি (প্রকর্ষেণ যাতি) সঃ মদ্ভাবং (মদ্রূপতাং) যাতি (প্রাপ্নোতি), অত্র সংশয়ঃ (সন্দেহঃ) নাস্তি॥ ৫

অন্বয়ঃ।—যং যম্ অপি বা ভাবম্ অন্তে (মৃত্যুকালে) স্মরন্ কলেবরং (দেহং) ত্যজতি, হে কৌন্তেয়! সদা

---

—ইনি স্বীয় অংশভূত দেবগণের অধিপতি বলিয়া) অধিদৈব এবং এই দেহে অন্তর্য্যামিরূপে অবস্থিত আমি অধিযজ্ঞ অর্থাৎ যজ্ঞাধিষ্ঠাতা, যজ্ঞাদির প্রবর্ত্তক ও ফলদাতা॥ ৪

অনুবাদ।—যিনি অন্তকালে আমায় স্মরণ করিতে করিতে দেহত্যাগ করিয়া [উত্তরায়ণ পথে] প্রয়াণ করেন, তিনি আমারই ভাব প্রাপ্ত হন, সন্দেহ নাই॥ ৫

অনুবাদ।—হে কৌন্তেয়! মৃত্যুসময়ে যে ব্যক্তি যাহা

**তস্মাৎ সর্ব্বেষু কালেষু মামনুস্মর যুধ্য চ।**
**ময্যর্পিতমনোবুদ্ধির্মামেবৈষ্যস্যসংশয়ঃ ॥ ৭**
**অভ্যাসযোগযুক্তেন চেতসা নান্যগামিনা।**
**পরমং পুরুষং দিব্যং যাতি পার্থানুচিন্তয়ন্ ॥ ৮**

**তদ্ভাব-ভাবিতঃ** ( তত্তদ্ভাবেন বাসিতচিত্তঃ ) [ সঃ ] তং তম্ এব [ **স্মর্য্যমাণং ভাবম্** ] এতি ( প্রাপ্নোতি ) ॥ ৬

**অন্বয়ঃ**।—তস্মাৎ সর্ব্বেষু কালেষু মাম্ অনুস্মর ( **অনুচিন্তয়** ) যুধ্য চ ( যুধ্যস্বচ ; স্বধর্ম্মমনুতিষ্ঠ ) ; ময়ি অর্পিত-**মনোবুদ্ধিঃ** [**ত্বম্**] অসংশয়ঃ (সন্দেহশূন্যঃ) [সন্] [ অনায়াসেন ] **মামেব** ( **পরমাত্মানম্** ) এষ্যসি ( প্রাপ্স্যসি ) ॥ ৭

**অন্বয়ঃ**।—হে পার্থ ! অভ্যাসযোগযুক্তেন নান্যগামিনা

---

**ভাবিতে ভাবিতে** দেহত্যাগ করেন, সর্ব্বদা সেই ভাবে চিত্ত **নিমগ্ন থাকায়** সে ব্যক্তি সেই ভাবই প্রাপ্ত হয় ॥ ৬

**অনুবাদ**।—অতএব সর্ব্বদা আমাকে চিন্তা কর এবং **সংগ্রামে প্রবৃত্ত হও** ( স্বধর্ম্মানুষ্ঠান কর ) ; আমাতে মন **বুদ্ধি অর্পণ কর**, [ তাহা হইলে ] তুমি সন্দেহশূন্য হইয়া [ **অনায়াসে** ] **আমাকেই** প্রাপ্ত হইবে ॥ ৭

**অনুবাদ**।—**হে** পার্থ, অভ্যাসরূপ যোগে যুক্ত হইয়া

কবিং পুরাণমনুশাসিতার-
মণোরণীয়াংসমনুস্মরেদ্‌যঃ।
সর্ব্বস্য ধাতারমচিন্ত্যরূপ-
মাদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ॥ ৯
প্রয়াণকালে মনসাঽচলেন
ভক্ত্যা যুক্তো যোগবলেন চৈব।
ভ্রুবোর্ম্মধ্যে প্রাণমাবেশ্য সম্যক্
স তং পরং পুরুষমুপৈতি দিব্যম্॥১০

(একাগ্রেণ) চেতসা দিব্যং (জ্যোতির্ম্ময়ং) পরমং (সনাতনং) পুরুষম্ (পরমেশ্বরম্) অনুচিন্তয়ন্ (ধ্যায়ন্) [পুরুষঃ] [তমেব] যাতি (প্রাপ্নোতি)॥ ৮

অন্বয়ঃ।—কবিং (সর্ব্বজ্ঞং), পুরাণম্ (অনাদি-সিদ্ধম্) অনুশাসিতারম্ (নিয়ন্তারম্), অণোঃ (সূক্ষ্মাদপি) অণীয়াংসং (অতি সূক্ষ্মং) সর্ব্বস্য ধাতারম্ (পোষকম্) অচিন্ত্যরূপম্

---

একাগ্র চিত্তদ্বারা জ্যোতির্ম্ময় পরম পুরুষকে (পরমেশ্বরকে) চিন্তা করিতে করিতে তাঁহাকেই প্রাপ্ত হন॥ ৮

অনুবাদ।—যিনি সেই সর্ব্বজ্ঞ, অনাদি, সর্ব্বনিয়ন্তা,

যদক্ষরং বেদবিদো বদন্তি
বিশন্তি যদ্‌যতয়ো বীতরাগাঃ।
যদিচ্ছন্তো ব্রহ্মচর্য্যং চরন্তি
তত্তে পদং সংগ্রহেণ প্রবক্ষ্যে ॥ ১১

( মনোবুদ্ধ্যোঃ অগোচরম্ ) আদিত্যবর্ণং ( আদিত্যবৎ স্ব-পর-প্রকাশক-স্বরূপং ) তমসঃ ( প্রকৃতেঃ ) পরস্তাৎ [বর্ত্তমানং পুরুষং ] প্রয়াণকালে ( অন্তকালে ) ভক্ত্যা যুক্তঃ অচলেন ( বিক্ষেপশূন্যেন ) মনসা যোগবলেন চ সম্যক্ ( সুষুম্নামার্গেণ) এব ভ্রুবোঃ মধ্যে প্রাণম্ আবেশ্য ( স্থাপয়িত্বা ) যঃ অনুস্মরেৎ ( অনুচিন্তয়েৎ ) সঃ তং দিব্যং ( জ্যোতির্ম্ময়ং ) পরং ( সর্ব্বশ্রেষ্ঠং ) পুরুষম্ উপৈতি ( প্রাপ্নোতি ) ॥ ৯—১০

অন্বয়ঃ।—বেদবিদঃ যৎ অক্ষরং বদন্তি, বীতরাগাঃ

---

সূক্ষ্মাতিসূক্ষ্ম, ব্রহ্মাণ্ডপালক, অচিন্ত্যস্বরূপ, আদিত্যবৎ স্বপর-প্রকাশক, প্রকৃতির অতীত, পরম দিব্য পুরুষকে অন্তকালে একাগ্রচিত্তে ভক্তিপূর্ব্বক যোগবলে সুষুম্নাপথে ভ্রূদ্বয়মধ্যে প্রাণকে রক্ষা করিয়া ধ্যান করেন, তিনি সেই জ্যোতির্ম্ময় পরমপুরুষকে প্রাপ্ত হন ॥ ৯-১০

সর্ব্বদ্বারাণি সংযম্য মনো হৃদি নিরুধ্য চ।
মূর্দ্ধ্ন্যাধায়াত্মনঃ প্রাণমাস্থিতো যোগধারণাম্॥১২
ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম ব্যাহরন্মামনুস্মরন্।
যঃ প্রয়াতি ত্যজন্ দেহং স যাতি পরমাং গতিম্॥১৩

যতয়ঃ (প্রযত্নবন্তঃ) যৎ বিশন্তি, যৎ [জ্ঞাতুম্] ইচ্ছন্তঃ [গুরুকুলে] ব্রহ্মচর্য্যং চরন্তি তৎ পদং তে (তুভ্যং) সংগ্রহেণ (সংক্ষেপেণ) প্রবক্ষ্যে (কথয়িষ্যামি) ॥ ১১

অন্বয়ঃ।—সর্ব্বদ্বারাণি (সর্ব্বাণি ইন্দ্রিয়-দ্বারাণি) সংযম্য (প্রত্যাহৃত্য) মনঃ হৃদি নিরুধ্য (ইন্দ্রিয়ৈঃ বিষয়গ্রহণং বিষয়স্মরণমপি অকুর্ব্বন্নিত্যর্থঃ) মূর্দ্ধ্নি (ভ্রুবোর্মধ্যে) প্রাণম্ আধায় আত্মনঃ যোগধারণাম্ (স্থৈর্য্যম্) আস্থিতঃ [সন্]

---

অনুবাদ।—বেদবিদ্গণ যাঁহাকে অক্ষর বলিয়া থাকেন, বিষয়-নিস্পৃহ যতিগণ যাঁহাতে প্রবেশ করেন, যাঁহাকে জানিবার জন্য গুরুকুলে ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান করেন, আমি সংক্ষেপে সেই প্রাপ্য বস্তুটির কথা বলিতেছি॥ ১১

অনুবাদ।—সমুদয় ইন্দ্রিয়দ্বার সংযত করিয়া, মনকে হৃদয়ে নিরোধ করিয়া, ভ্রূদ্বয়মধ্যে প্রাণকে স্থাপন করিয়া,

**অনন্যচেতাঃ সততং যো মাং স্মরতি নিত্যশঃ।**
**তস্যাহং সুলভঃ পার্থ নিত্যযুক্তস্য যোগিনঃ॥ ১৪**
**মামুপেত্য পুনর্জ্জন্ম দুঃখালয়মশাশ্বতম্।**
**নাপ্নুবন্তি মহাত্মানঃ সংসিদ্ধিং পরমাং গতাঃ॥১৫**

ওম্ ইতি একাক্ষরং ব্রহ্ম ব্যাহরন্ (উচ্চারয়ন্) মামনুস্মরন্ দেহং ত্যজন্ যঃ প্রয়াতি, সঃ পরমাং গতিং যাতি॥ ১২-১৩

**অন্বয়ঃ।**—অনন্যচেতাঃ (নাস্তি অন্যস্মিন্ চেতো যস্য তাদৃশঃ) [সন্] যঃ মাং নিত্যশঃ (প্রতিদিনং) সততং (নিরন্তরং) স্মরতি, হে পার্থ! নিত্যযুক্তস্য (সদা সমাহিতস্য) তস্য যোগিনঃ অহং সুলভঃ (সুখেন প্রাপ্যঃ) [অস্মি]॥ ১৪

**অন্বয়ঃ।**—মহাত্মানঃ (মদ্ভক্তাঃ) মাম্ উপেত্য (প্রাপ্য)

---

সমাধিতে অবস্থানপূর্ব্বক ওঁ এই ব্রহ্মবাচক একাক্ষর উচ্চারণ পূর্ব্বক আমায় চিন্তা করিতে করিতে যিনি উত্তরায়ণ-পথে গমন করেন, তিনি পরমাগতি প্রাপ্ত হন॥ ১২-১৩

**অনুবাদ।**—যিনি অনন্যমনা হইয়া সদা সর্ব্বক্ষণ আমায় চিন্তা করেন, সদা সমাহিতচিত্ত সেই যোগীর পক্ষে [অন্য কাহারও পক্ষে নহে] আমি অতীব সুলভ॥ ১৪

**অনুবাদ।**—মহাত্মারা আমাকে প্রাপ্ত হইলে,

আব্রহ্মভুবনাল্লোকাঃ পুনরাবর্ত্তিনোঽর্জ্জুন।
মামুপেত্য তু কৌন্তেয় পুনর্জ্জন্ম ন বিদ্যতে॥ ১৬
সহস্রযুগপর্য্যন্তমহর্যদ্‌ব্রহ্মণো বিদুঃ।
রাত্রিং যুগসহস্রান্তাং তেঽহোরাত্রবিদো জনাঃ ১৭

পুনঃ দুঃখালয়ম্, অশাশ্বতং (অনিত্যং) জন্ম ন আপ্নুবন্তি; [যতঃ তে] পরমাং সংসিদ্ধিং (মোক্ষং) গতাঃ (প্রাপ্তাঃ)॥ ১৫

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! আব্রহ্ম-ভুবনাৎ (ব্রহ্মলোকমভিব্যাপ্য) লোকাঃ পুনরাবর্ত্তিনঃ (পুনরাবর্ত্তনশীলাঃ); তু (কিন্তু), হে কৌন্তেয়! মাম্ উপেত্য (প্রাপ্য) [বর্ত্তমানানাং জনানাং] পুনঃ জন্ম ন বিদ্যতে॥ ১৬

অন্বয়ঃ।—সহস্রযুগপর্য্যন্তং ব্রহ্মণো যৎ অহঃ (দিনং)

---

দুঃখের আলয়স্বরূপ অনিত্য জন্ম পরিগ্রহ করেন না; কারণ, তাঁহারা পরমা সিদ্ধি (মুক্তি) লাভ করেন॥ ১৫

অনুবাদ।—হে কৌন্তেয়! ব্রহ্মলোক হইতেও জীবগণকে পুনর্জ্জন্ম গ্রহণ করিতে হয়; কিন্তু যাঁহারা আমাকে প্রাপ্ত হন, তাঁহাদের আর পুনর্জ্জন্ম হয় না॥ ১৬

অনুবাদ।—সহস্রযুগপর্য্যন্ত ব্রহ্মার যে একটি দিন এবং

অব্যক্তাদ্‌ব্যক্তয়ঃ সর্ব্বাঃ প্রভবন্ত্যহরাগমে।
রাত্র্যাগমে প্রলীয়ন্তে তত্রৈবাব্যক্তসংজ্ঞকে ॥১৮

[ তথা ] যুগসহস্রান্তাং রাত্রিঞ্চ [ যোগবলেন ] [ যে ] বিদুঃ ( জানন্তি ) তে ( সর্ব্বজ্ঞাঃ ) জনাঃ অহোরাত্রবিদঃ ॥ ১৭

অন্বয়ঃ।—অহরাগমে ( ব্রহ্মণো দিনস্য উপক্রমে )

---

সহস্রযুগব্যাপিনী যে একটি রাত্রি, তাহা যাঁহারা যোগবলে অবগত আছেন, সেই সর্ব্বজ্ঞ ব্যক্তিগণ বস্তুতঃ অহোরাত্র-বেত্তা। [ এখানে যুগশব্দে চতুর্যুগ বুঝিতে হইবে ] * ॥ ১৭

অনুবাদ।—ব্রহ্মার দিন উপস্থিত হইলে, অব্যক্ত হইতে

---

* মনুষ্যগণের এক বৎসরে দেবতাগণের একটি অহোরাত্র, দৈব ১২০০ বৎসরে চারি যুগ হয়; সত্যযুগের পরিমাণ ১৭২৮০০০ বর্ষ, ত্রেতাযুগের পরিমাণ ১২৯৬০০০ বর্ষ, দ্বাপরযুগের পরিমাণ ৮৬৪০০০ বর্ষ এবং কলিযুগের পরিমাণ ৪৩২০০০ বর্ষ। এইরূপ সহস্র চতুর্যুগে ব্রহ্মার একটি দিন এবং রাত্রির পরিমাণও ঐ পরিমিত। এইরূপ দিন মাস বৎসর গণনায় একশত বৎসর কাল ব্রহ্মার আয়ুষ্কাল। এইরূপ ১০০ বৎসর পূর্ণ হইলে ব্রহ্মার বিনাশ হইয়া থাকে। তৎপরে পুনরায় নূতন করিয়া ব্রহ্মাদি সমন্বিত ব্রহ্মাণ্ডের সৃষ্টি হইয়া থাকে।

**ভূতগ্রামঃ স এবায়ং ভূত্বা ভূত্বা প্রলীয়তে।**
**রাত্র্যাগমেঽবশঃ পার্থ প্রভবত্যহরাগমে ॥ ১৯**

অব্যক্তাৎ ( কারণরূপাৎ) সর্ব্বাঃ ব্যক্তয়ঃ (চরাচরাণি ভূতানি ) প্রভবন্তি ( আবির্ভবন্তি ) ; রাত্র্যাগমে ( ব্রহ্মশয়নে ) তত্র ( তস্মিন্নেব ) অব্যক্তসংজ্ঞকে ( কারণরূপে ) এব প্রলীয়ন্তে ( প্রলয়ং যান্তি ) ॥ ১৮

অন্বয়ঃ।—হে পার্থ! অয়ং [ যঃ প্রাগাসীৎ সঃ ] এব ভূতগ্রামঃ ভূত্বা ভূত্বা (ব্রহ্মণঃ ) রাত্র্যাগমে প্রলীয়তে ; অহরাগমে অবশঃ ( কর্ম্মাদিপরতন্ত্রঃ সন্ ) প্রভবতি ॥ ১৯

---

সমস্ত চরাচর ব্যক্ত পদার্থ উৎপন্ন হয় এবং ব্রহ্মার শয়নকালে পুনরায় অব্যক্তে লয় প্রাপ্ত হইয়া থাকে ॥ ১৮

অনুবাদ।—হে পার্থ পূর্ব্বকল্পে যে সকল জীব বর্ত্তমান ছিল, এই সেই সকল জীবই উৎপন্ন হইয়া ব্রহ্মার নিশাসমাগমে বিলীন হইয়া যায় এবং দিবসাগমে তাহারাই কর্ম্মাদি পরতন্ত্র হইয়া পুনরায় উৎপন্ন হয় * ॥ ১৯

---

* এই শ্লোকের তাৎপর্য্য এই যে, অনাদিকাল হইতে জীবপ্রবাহ ব্রহ্মার দিনাগমে আবির্ভূত ও রাত্রিসমাগমে বিলীন হইতেছে নূতন জীব সৃষ্ট হয় না। পূর্ব্বকল্পের জীবই কর্ম্মাদি-পরতন্ত্র হইয়া পরকল্পে আবির্ভূত হয়। কর্ম্মক্ষয় পর্য্যন্ত এইরূপে অবিচ্ছেদে জীবপ্রবাহ বর্ত্তমান রহিয়াছে।

**পরস্তস্মাত্তু ভাবোঽন্যোঽব্যক্তোঽব্যক্তাৎ সনাতনঃ।**
**যঃ স সর্ব্বেষু ভূতেষু নশ্যৎসু ন বিনশ্যতি ॥ ২০**
**অব্যক্তোঽক্ষর ইত্যুক্তস্তমাহুঃ পরমাং গতিম্।**
**যং প্রাপ্য ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম ॥ ২১**

অন্বয়ঃ।—তস্মাৎ (চরাচর-কারণভূতাৎ) তু অব্যক্তাৎ পরঃ (তস্যাপি কারণভূতঃ ইত্যর্থঃ) অন্যঃ অব্যক্তঃ (চক্ষুরাদ্য-গোচরঃ) সনাতনঃ (অনাদিঃ) যঃ ভাবঃ [অস্তি] সঃ (কার্য্যকারণলক্ষণেষু) সর্ব্বভূতেষু (আব্রহ্মকীটেষু) নশ্যৎসু [অপি] ন বিনশ্যতি ॥ ২০

[যঃ] অব্যক্তঃ (অতীন্দ্রিয়ঃ) অক্ষরঃ (প্রবেশ নাশশূন্যঃ) ইতি উক্তঃ; [শ্রুতয়ঃ] তং পরমাং গতিং (গম্যং পুরুষার্থং)

---

অনুবাদ।—সেই অব্যক্তেরও অতীত, চক্ষুরাদি ইন্দ্রিয়াদির অগোচর, যে একটি সনাতন ভাব বিদ্যমান আছে, সর্ব্বভূতের বিনাশেও উহা বিনষ্ট হয় না ॥ ২০

যিনি অব্যক্ত এবং জন্ম-নাশশূন্য, শ্রুতি তাঁহাকেই পরমা

পুরুষঃ স পরঃ পার্থ ভক্ত্যা লভ্যস্ত্বনন্যয়া।
যস্যান্তঃস্থানি ভূতানি যেন সর্ব্বমিদং ততম্ ॥ ২২

যত্র কালে ত্বনাবৃত্তিমাবৃত্তিঞ্চৈব যোগিনঃ।
প্রয়াতা যান্তি তং কালং বক্ষ্যামি ভরতর্ষভ ॥ ২৩

আহুঃ ( বদন্তি ); যং প্রাপ্য [ পুনঃ ] [ সংসারে ] ন নিবর্ত্তন্তে তৎ মম পরমং ধাম ( স্বরূপম্ ) ॥ ২১

অন্বয়ঃ।—হে পার্থ! ভূতানি ( কারণভূতস্য ) যস্য অন্তঃস্থানি ( মধ্যে স্থিতানি ) যেন ( কারণভূতেন ) ইদং সর্ব্বং ( জগৎ ) ততং ( ব্যাপ্তং ) সঃ পরঃ পুরুষঃ [ অহং ] তু অনন্যয়া ভক্ত্যা ( একান্তভক্ত্যা ) লভ্যঃ ॥ ২২

অন্বয়ঃ।—হে ভরতর্ষভ! যত্র ( যস্মিন্ ) কালে ( কালা-

---

গতি বলিয়া নির্দ্দেশ করিয়াছেন; যে ভাব প্রাপ্ত হইলে পুনর্জ্জন্ম হয় না, তাহাই আমার পরম ধাম ॥ ২১

অনুবাদ।—হে পার্থ! সমগ্র ভূতই যাঁহার অভ্যন্তরে অবস্থিত এবং যিনি সমগ্র ব্রহ্মাণ্ড ব্যাপিয়া বর্ত্তমান আছেন, সেই পরমপুরুষ অনন্যভক্তি দ্বারা প্রাপ্য ॥ ২২

অনুবাদ।—হে ভরতশ্রেষ্ঠ! যে কালে গমন করিলে,

**অগ্নির্জ্যোতিরহঃ শুক্লঃ ষণ্মাসা উত্তরায়ণম্।**
**তত্র প্রয়াতা গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ॥ ২৪**

ভিমানিনীভির্দেবতাভিরুপলক্ষিতে মার্গে) প্রযাতাঃ যোগিনঃ (উপাসকাঃ কর্ম্মিণশ্চ) যথাক্রমম্ অনাবৃত্তিম্ আবৃত্তিং চ [ যান্তি ] তং কালং বক্ষ্যামি॥ ২৩

**অন্বয়ঃ**।—অগ্নির্জ্যোতিঃ (শ্রুত্যুক্তা অর্চ্চিরভিমানিনী দেবতা), **অহঃ** (দিবসাভিমানিনী দেবতা), **শুক্লঃ**(শুক্লপক্ষাভিমানিনী দেবতা), ষণ্মাসা উত্তরায়ণম্ (উত্তরায়ণরূপাঃ ষণ্মাসা ইতি উত্তরায়ণাভিমানিনী দেবতা) [ এতাষাং যো মার্গঃ ] তত্র প্রয়াতাঃ ব্রহ্মবিদঃ জনাঃ ব্রহ্ম গচ্ছন্তি॥ ২৪

---

যোগী ও কর্ম্মীরা অনাবৃত্তি ও আবৃত্তি লাভ করেন, আমি সেই কাল বলিতেছি॥ ২৩

**অনুবাদ**।—তেজের অধিষ্ঠাত্রী দেবতা, দিনের অধিষ্ঠাত্রী দেবতা, শুক্লপক্ষাধিষ্ঠাত্রী দেবতা, উত্তরায়ণ ষণ্মাসের অধিষ্ঠাত্রী দেবতা—এই সকল দেবতাগণের উপলক্ষিত মার্গে গমন করিয়া, সগুণ ব্রহ্মবিদ্‌গণ সগুণ ব্রহ্ম প্রাপ্ত হন॥ ২৪

ধূমো রাত্রিস্তথা কৃষ্ণঃ ষণ্মাসা দক্ষিণায়নম্ ।
তত্র চান্দ্রমসং জ্যোতির্যোগী প্রাপ্য নিবর্ত্ততে ॥২৫
শুক্লকৃষ্ণে গতী হ্যেতে জগতঃ শাশ্বতে মতে ।
একয়া যাত্যনাবৃত্তিমন্যয়াবর্ত্ততে পুনঃ ॥ ২৬

অন্বয়ঃ।—ধূমঃ (ধূমাভিমানিনী দেবতা) রাত্রিঃ (রাত্র্যভিমানিনী দেবতা) কৃষ্ণঃ (কৃষ্ণপক্ষাভিমানিনী দেবতা) তথা দক্ষিণায়নম্ (দক্ষিণায়নরূপাঃ ষণ্মাসাঃ) [এতাভিঃ উপলক্ষিতো যো মার্গঃ] তত্র [প্রয়াতঃ] যোগী চান্দ্রমসং জ্যোতিঃ (স্বর্গলোকং) প্রাপ্য [তত্র কর্ম্মফলং ভুক্ত্বা] নিবর্ত্ততে (পুনরাবর্ত্ততে) ॥ ২৫

অন্বয়ঃ।—[সংসারস্য অনাদিত্বাৎ] জগতঃ শুক্লকৃষ্ণে (শুক্লা অর্চ্চিরাদিগতিঃ, কৃষ্ণা ধূমাদিগতিঃ) এতে গতী (মার্গৌ) শাশ্বতে (অনাদী) মতে (প্রসিদ্ধে); [তয়োঃ] একয়া

---

অনুবাদ।—ধূম, রাত্রি, কৃষ্ণপক্ষ ও দক্ষিণায়ন ছয় মাস ইহাদের উপলক্ষিত মার্গে গমন করিয়া কর্ম্মযোগী স্বর্গলোক প্রাপ্ত হন এবং কর্ম্মক্ষয়ে সংসারে পুনরাগমন করেন ॥ ২৫

অনুবাদ।—শুক্ল ও কৃষ্ণ এই দুই পথ জগতে অনাদি

নৈতে সৃতী পার্থ জানন্ যোগী মুহ্যতি কশ্চন।
তস্মাৎ সর্ব্বেষু কালেষু যোগযুক্তো ভবার্জ্জুন ॥২৭

( শুক্লয়া গত্যা ) অনাবৃত্তিং ( মোক্ষং ) যাতি ( প্রাপ্নোতি ) ; অন্যয়া ( কৃষ্ণয়া ) পুনঃ [ সংসারে ] আবর্ত্ততে ॥ ২৬

অন্বয়ঃ।—হে পার্থ! এতে সৃতী ( মোক্ষসংসারপ্রাপকৌ মার্গৌ ) জানন্ কশ্চন যোগী ন মুহ্যতি ( সুখবুদ্ধ্যা স্বর্গাদি-

---

বলিয়া প্রসিদ্ধ। শুক্ল-পথের দ্বারা অনাবৃত্তি ও কৃষ্ণ-পথের দ্বারা সংসারে পুনরাবৃত্তি প্রাপ্ত হয় ॥ ২৬

অনুবাদ।—হে পার্থ! যে যোগী এই মার্গদ্বয় জ্ঞাত

---

* এই দুটি শ্লোকে ভগবান্ শ্রুতিনির্দ্দিষ্ট দুইটি পথের নির্দ্দেশ করিলেন। একটি শুক্লমার্গ বা অনাবৃত্তিমার্গ এবং অপরটি কৃষ্ণমার্গ, বা আবৃত্তিমার্গ। (১) নিষ্কাম ভগবদ্ভক্ত অরণ্যবাসী যোগিগণ দেহান্তে প্রথমে তেজোঽভিমানিনী দেবতা, পরে ক্রমশঃ দিবস, শুক্লপক্ষ, উত্তরায়ণ, সংবৎসর, আদিত্য, চন্দ্রমা ও বিদ্যুৎ—এই সকলের অধিষ্ঠাত্রী দেবতাগণকে প্রাপ্ত হন ; এই শেষোক্ত স্থানে ( বিদ্যুদভিমানিনী দেবতাকে প্রাপ্ত হইলে ) এক অমানব পুরুষ তাঁহাকে ব্রহ্মলোকে হইয়া যান ; ইহারই নাম দেবযান মার্গ।

বেদেষু যজ্ঞেষু তপঃসু চৈব
দানেষু যৎ পুণ্যফলং প্রদিষ্টম্।
অত্যেতি তৎ সর্ব্বমিদং বিদিত্বা
যোগী পরং স্থানমুপৈতি চাদ্যম্॥ ২৮

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে অক্ষর-ব্রহ্মযোগো নাম অষ্টমোঽধ্যায়ঃ।

ফলং ন কাময়তে ) তস্মাৎ হে অর্জ্জুন! [ত্বং] সর্ব্বেষু কালেষু ( নিরন্তরং ) যোগযুক্তো ভব॥ ২৭

অন্বয়ঃ।—[ অধ্যয়নাদিভিঃ ] বেদেষু [ অনুষ্ঠানাদিভিঃ ]

---

হইয়াছেন, তিনি মোহ প্রাপ্ত হন না ( স্বর্গাদি কামনা করেন না )। অতএব তুমি নিয়ত যোগসম্পন্ন হও॥ ২৭

---

( ২ ) আর যাঁহারা গৃহস্থ ও কর্ম্মী তাঁহারা দেহান্তে প্রথমে ধূমাভিমানিনী দেবতা, পরে ক্রমশঃ রাত্রি, কৃষ্ণপক্ষ, দক্ষিণায়ন, পিতৃলোক, আকাশ, চন্দ্র—এই সকলের অধিষ্ঠাত্রী দেবতা প্রাপ্ত হন। কর্ম্মক্ষয় পর্য্যন্ত এই স্থানে বাস করিয়া প্রত্যুক্ত মার্গে ক্রমশঃ ভূলোকে পুনরাবৃত্ত হইয়া থাকেন। ইহারই নাম পিতৃযান পথ বা আবৃত্তি মার্গ।

যজ্ঞেষু, [কায়শোষণাদিভিঃ] তপঃসু, [সৎপাত্রে অর্পণাদিভিঃ] দানেষু এব যৎ পুণ্যফলং প্রদিষ্টম্ (শাস্ত্রেষু উপদিষ্টম্) ইদং (মৎকথিতং তত্ত্বং) বিদিত্বা (সম্যগবগম্য) যোগী তৎ সর্ব্বম্ অত্যেতি (অতিক্রামতি), আদ্যং (জগন্মূলভূতং) পরং (শ্রেষ্ঠং) স্থানম্ (বিষ্ণোঃ পদম্) উপৈতি (প্রাপ্নোতি) চ ॥ ২৮

অনুবাদ।—বেদে, যজ্ঞে, তপস্যায় ও দানে যে সমস্ত পুণ্যফল শাস্ত্রে উপদিষ্ট হইয়াছে, যোগী সেই সমস্ত ফল অতিক্রম করেন এবং জগতের মূল কারণস্বরূপ সর্ব্বোৎকৃষ্ট স্থান অর্থাৎ বিষ্ণুপদ প্রাপ্ত হন ॥ ২৮

ইতি অক্ষর-ব্রহ্মযোগ।



# নবমোঽধ্যায়ঃ।

শ্রীভগবানুবাচ।

ইদন্তু তে গুহ্যতমং প্রবক্ষ্যাম্যনসূয়বে।
জ্ঞানং বিজ্ঞানসহিতং যজ্জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ॥১
রাজবিদ্যা রাজগুহ্যং পবিত্রমিদমুত্তমম্।
প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং সুসুখং কর্ত্তুমব্যয়ম্॥ ২

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—ইদং গুহ্যতমং (পরম-গোপ্যং) তু বিজ্ঞানসহিতং (উপাসনাসহিতং) [ঐশ্বরিকং] জ্ঞানম্, অনসূয়বে (দোষদৃষ্টিরহিতায়) তে (তুভ্যং) প্রবক্ষ্যামি (কথয়িষ্যামি); যৎ জ্ঞাত্বা (অবগম্য) অশুভাৎ (সংসারবন্ধাৎ) মোক্ষ্যসে (সদ্যো মুক্তো ভবিষ্যসি)॥ ১

অন্বয়ঃ।—ইদং (জ্ঞানং) রাজগুহ্যং (গুহ্যানাং রাজা) রাজবিদ্যা (বিদ্যানাং রাজা, বিদ্যাসু গোপ্যেষু চ অতি রহস্য-

---

অনুবাদ। শ্রীভগবান্ কহিলেন, তুমি আমাতে দোষদৃষ্টি-হীন; এজন্য তোমাকে উপাসনা সহিত অতিগোপনীয় ঐশ্বরিক জ্ঞান কহিতেছি। ইহা জানিলে তুমি সংসার-বন্ধন হইতে সদ্যোমুক্ত হইবে॥ ১

অনুবাদ—এই জ্ঞান রাজবিদ্যা ও রাজগুহ্য অর্থাৎ বিদ্যা

**অশ্রদ্দধানাঃ পুরুষা ধর্ম্মস্যাস্য পরন্তপ।**
**অপ্রাপ্য মাং নিবর্ত্তন্তে মৃত্যুসংসারবর্ত্মনি ॥ ৩**
**ময়া ততমিদং সর্ব্বং জগদব্যক্তমূর্ত্তিনা।**
**মৎস্থানি সর্ব্বভূতানি ন চাহং তেষ্ববস্থিতঃ ॥ ৪**

মিত্যর্থঃ ] উত্তমং পবিত্রং ( অত্যন্তং পাবনম্ ) প্রত্যক্ষাবগমং ( প্রত্যক্ষঃ স্পষ্টঃ অবগমঃ বোধঃ যস্য তৎ) ধর্ম্ম্যং (ধর্ম্মোপেতং) কর্ত্তুং ( সম্পাদয়িতুং ) সুসুখং ( সুখকরম্ ) [অক্ষয়ফলত্বাৎ ] অব্যয়ঞ্চ ( অবিনশ্বরঞ্চ ) ॥ ২

অন্বয়ঃ।—হে পরন্তপ! অস্য ধর্ম্মস্য অশ্রদ্দধানাঃ পুরুষাঃ মাম্ অপ্রাপ্য মৃত্যুসংসার-বর্ত্মনি নিবর্ত্তন্তে ( মৃত্যুব্যাপ্তে সংসারপথে পরিভ্রমন্তীত্যর্থঃ ) ॥ ৩

অন্বয়ঃ।—অব্যক্তমূর্ত্তিনা ( অতীন্দ্রিয়-স্বরূপেণ ) ময়া ইদং

ও গোপনীয় তত্ত্বের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ, পরম পবিত্র, সুখবোধ্য, ধর্ম্মসম্মত, অক্ষয়ফলপ্রদ ও সুখসাধ্য ॥ ২

অনুবাদ।—এই ধর্ম্মে যাহারা অশ্রদ্ধা প্রদর্শন করে, তাহারা আমাকে না পাইয়া মৃত্যুব্যাপ্ত সংসার-মার্গে সতত ভ্রমণ করে ( বারংবার সংসারে যাতায়াত করে ) ॥ ৩

**ন চ মৎস্থানি ভূতানি পশ্য মে যোগমৈশ্বরম্।**
**ভূতভৃন্ন চ ভূতস্থো মমাত্মা ভূতভাবনঃ ॥৫ ***

সর্ব্বং জগৎ ততং ( ব্যাপ্তং ), [ চরাচরাণি ] সর্ব্বভূতানি মৎস্থানি ( ময়ি সর্ব্বেশ্বরে স্থিতানি ), অহং চ [ অসঙ্গত্বাৎ ] তেষু ( সর্ব্বভূতেষু ) ন অবস্থিতঃ ॥ ৪

অন্বয়ঃ।—[মম অসঙ্গত্বাৎ] ভূতানি চ ন মৎস্থানি, মে (মম) ঐশ্বরং যোগং ( অঘটনঘটনাচাতুর্য্যং ) পশ্য; মম আত্মা ভূতভৃৎ ( ভূতধারকঃ ) ভূতভাবনঃ চ ( ভূতপালকশ্চ ) [ তথাপি ] ন ভূতস্থঃ ( ভূতেষু ন অবস্থিতঃ ) ॥ ৫

---

অনুবাদ।—অব্যক্তমূর্ত্তি আমি এই সমগ্র ব্রহ্মাণ্ড ব্যাপিয়া বিদ্যমান আছি; সমগ্র ভূতই আমাতে সংস্থিত বটে, কিন্তু আমি [ নিঃসঙ্গ বলিয়া ] কিছুতেই অবস্থিত নহি ॥ ৪

অনুবাদ।—আমি নিঃসঙ্গ বলিয়া ভূতগণ আমাতে

---

* এই শ্লোকের তাৎপর্য্য এই যে—জীবগণ দেহধারণ করিয়া এবং দেহের পোষণ করিয়া অহংভাব নিবন্ধন দেহে মিলিত থাকে; পরন্তু আমাতে অহংভাব না থাকায় আমি ভূতধারক ও ভূতপালক হইয়াও তৎসমূহে মিলিত নহি।

যথাকাশস্থিতো নিত্যং বায়ুঃ সর্ব্বত্রগো মহান্।
তথা সর্ব্বাণি ভূতানি মৎস্থানীত্যুপধারয় ॥ ৬
সর্ব্বভূতানি কৌন্তেয় প্রকৃতিং যান্তি মামিকাম্।
কল্পক্ষয়ে পুনস্তানি কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥ ৭

অন্বয়ঃ।—বায়ুঃ সর্ব্বত্রগঃ [ অপি ] মহান্ [ অপি ] যথা নিত্যম্ আকাশস্থিতঃ [ তথাপি আকাশেন ন সংশ্লিষ্যতে ] তথা সর্ব্বাণি ভূতানি ( স্থাবরজঙ্গমাদীনি ) মৎস্থানি, ( ময়ি স্থিতানি ) ইতি উপধারয় ( বিজানীহি ) ॥ ৬

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! কল্পক্ষয়ে ( প্রলয়কালে ) সর্ব্বাণি ভূতানি মামিকাং ( মদীয়াং ) প্রকৃতিং যান্তি ( মন্মা-

---

অবস্থিত নহে; আমার ঐশ্বরিক অঘটনঘটনা-কৌশল দর্শন কর; আমার পরম স্বরূপ যাবতীয় ভূতগণের ধারক ও পালক; তথাপি ভূতস্থ নহে ॥ ৫

অনুবাদ।—সর্ব্বত্রগামী মহাবেগবান্ বায়ু যেমন সতত আকাশে অবস্থিতি করে, [ কিন্তু তাহাতে সংশ্লিষ্ট নহে ], ভূতগণও তদ্রূপ আমাতে সংস্থিত—ইহাই জানিও ॥ ৬

অনুবাদ।—হে কৌন্তেয়! প্রলয় সময়ে এই ভূতসমুদয়

প্রকৃতিং স্বামবষ্টভ্য বিসৃজামি পুনঃ পুনঃ।
ভূতগ্রামমিমং কৃৎস্নমবশং প্রকৃতের্ব্বশাৎ ॥ ৮
ন চ মাং তানি কর্ম্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয়।
উদাসীনবদাসীনমসক্তং তেষু কর্ম্মসু ॥৯

মায়াং লীয়ন্তে ইত্যর্থঃ); পুনঃ কল্পাদৌ (সৃষ্টিকালে) তানি ভূতানি বিসৃজামি (উৎপাদয়ামি) ॥ ৭

অন্বয়ঃ।—স্বাং (স্বাধীনাং) প্রকৃতিম্ অবষ্টভ্য (অধিষ্ঠায়) প্রকৃতেঃ বশাৎ (প্রাচীনকর্ম্মনিমিত্ততত্তৎস্বভাব-বশাৎ) অবশং (কর্ম্মাদিপরবশং) ইমং কৃৎস্নং (সমগ্রং) ভূতগ্রামং পুনঃ পুনঃ বিসৃজামি ॥ ৮

অন্বয়ঃ।—হে ধনঞ্জয়! তেষু কর্ম্মসু অসক্তম্ (আসক্তি-

---

আমার [ত্রিগুণাত্মিকা] প্রকৃতিতে লীন হইয়া থাকে; পুনরায় সৃষ্টি সময়ে আমি তাহাদিগকে সৃষ্টি করি ॥ ৭

অনুবাদ।—আমি স্বাধীনা প্রকৃতিকে আশ্রয় করিয়া তাহারই প্রভাবে কর্ম্মাদি পরবশ নিখিল স্থাবরজঙ্গমাদি ভূতসমূহ বারংবার সৃষ্টি করি ॥ ৮

অনুবাদ।—হে ধনঞ্জয়! সেই সকল সৃষ্ট্যাদি কর্ম্ম

ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ সূয়তে সচরাচরম্।
হেতুনানেন কৌন্তেয় জগদ্বিপরিবর্ত্ততে ॥১০
অবজানন্তি মাং মূঢ়া মানুষীং তনুমাশ্রিতম্।
পরং ভাবমজানন্তো মম ভূতমহেশ্বরম্ ॥ ১১

হীনম্) উদাসীনবৎ আসীনং (বর্ত্তমানং) মাং তানি (সৃষ্ট্যাদীনি) কর্ম্মাণি ন নিবধ্নন্তি ॥ ৯

অন্বয়ঃ।—অধ্যক্ষেণ (অধিষ্ঠাত্রা) ময়া প্রকৃতিঃ সচরাচরং [বিশ্বং] সূয়তে (জনয়তি), হে কৌন্তেয়, অনেন (মদধিষ্ঠানেন) হেতুনা ইদং (স্থাবর জঙ্গমাত্মকং) জগৎ বিপরিবর্ত্ততে (পুনঃ পুনর্জায়তে ॥ ১০

অন্বয়ঃ।—মোহিনীং (বুদ্ধিভ্রংশকরীং) রাক্ষসীং

---

উদাসীনবৎ অবস্থিত, আমাকে আবদ্ধ করিতে পারে না; কারণ আমি অনাসক্ত ॥ ৯

অনুবাদ।—হে কৌন্তেয়! আমার অধিষ্ঠান বশতঃ প্রকৃতিই এই সচরাচর জগৎ প্রসব করিয়া থাকেন এবং এই হেতুবশতঃই জগৎ এইরূপে পুনঃ পুনঃ উৎপন্ন হয় ॥ ১০

অনুবাদ।—নিষ্ফলাশাবিশিষ্ট, নিষ্ফলকর্ম্মা, এবং বৃথা

মোঘাশা মোঘকর্ম্মাণো মোঘজ্ঞানা বিচেতসঃ।
রাক্ষসীমাসুরীঞ্চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ ॥ ১২
মহাত্মানস্তু মাং পার্থ দৈবীং প্রকৃতিমাশ্রিতাঃ।
ভজন্ত্যনন্যমনসো জ্ঞাত্বা ভূতাদিমব্যয়ম্ ॥ ১৩

(তামসীং), আসুরীং (রাজসীং) চ প্রকৃতিমেব শ্রিতাঃ (আশ্রিতাঃ সন্তঃ) মোঘাশাঃ (বিফলাশাঃ) মোঘকর্ম্মাণঃ (ব্যর্থকর্ম্মাণঃ) মোঘজ্ঞানাঃ (ব্যর্থজ্ঞানাঃ) বিচেতসঃ (বিক্ষিপ্তচিত্তাঃ) ভূতমহেশ্বরং (ভূতানাং মহান্তমীশ্বরং) মম পরং ভাবম্ (তত্ত্বম্) অজানন্তঃ মূঢ়াঃ (মূর্খাঃ) মানুষীং তনুম্ আশ্রিতং মাম্ অবজানন্তি (অবমন্যন্তে) ॥ ১১-১২

অন্বয়ঃ।—হে পার্থ, তু (কিন্তু) দৈবীং প্রকৃতিম্

---

জ্ঞানী ও বিক্ষিপ্তচিত্ত ব্যক্তিগণ বুদ্ধিভ্রংশকরী রাক্ষসী (তামসী) আসুরী (রাজসী) প্রকৃতি প্রাপ্ত হওয়ায় ঐ সকল মূঢ়গণ আমার সর্ব্বভূত-মহেশ্বর স্বরূপ পরমভাব বিদিত হইতে না পারিয়া আমার মানবমূর্ত্তিতে অবজ্ঞা প্রদর্শন করিয়া থাকে ॥ ১১-১২

অনুবাদ।—হে পার্থ! পরন্তু দৈবী প্রকৃতি অবলম্বনকারী

**সততং কীর্ত্তয়ন্তো মাং যতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ।**
**নমস্যন্তশ্চ মাং ভক্ত্যা নিত্যযুক্তা উপাসতে ॥১৪**

( স্বভাবম্ ) আশ্রিতাঃ (অবলম্বমানাঃ) মহাত্মানঃ অনন্যমনসঃ ( মদেকচিত্তাঃ ) [ সন্তঃ ] ভূতাদিম্ ( জগৎকারণম্ ) অব্যয়ং ( নিত্যং ) মাং জ্ঞাত্বা ভজন্তি ॥ ১৩

অন্বয়ঃ।—[ কেচিৎ ] সততং [ স্তোত্রমন্ত্রাদিভিঃ ] কীর্ত্তয়ন্তঃ, [ কেচিৎ ] দৃঢ়ব্রতাঃ [ সন্তঃ ] যতন্তশ্চ ( প্রযত্নং কুর্ব্বন্তশ্চ ), [ কেচিৎ ] ভক্ত্যা নমস্যন্তশ্চ ( প্রণমন্তশ্চ ), [ কেচিৎ ] নিত্যযুক্তাঃ ( অনবরতমবহিতাঃ ) [ সন্তঃ ] মাম্ ( জগদীশ্বরম্ ) উপাসতে ( সেবন্তে ) ॥ ১৪

---

মহাত্মারা অনন্যচিত্ত হইয়া সর্ব্বভূতের কারণ ও অবিশ্বর আমাকে জানিয়া উপাসনা করেন ॥ ১৩

অনুবাদ।—তন্মধ্যে কেহ কেহ নিরন্তর আমার নাম কীর্ত্তন পূর্ব্বক, কেহ কেহ প্রযত্ন সহকারে দৃঢ়ব্রত হইয়া, কেহবা ভক্তিসহকারে প্রণামপূর্ব্বক এবং কেহ কেহ বা সর্ব্বদা অবহিত হইয়া আমার আরাধনা করেন ॥ ১৪

**জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে যজন্তো মামুপাসতে।**
**একত্বেন পৃথক্ত্বেন বহুধা বিশ্বতোমুখম্ ॥১৫**
**অহং ক্রতুরহং যজ্ঞঃ স্বধাহমহমৌষধম্।**
**মন্ত্রোঽহমহমেবাজ্যমহমগ্নিরহং হুতম্ ॥ ১৬**

অন্বয়ঃ।—অন্যেঽপি চ জ্ঞানযজ্ঞেন যজন্তঃ ( পূজয়ন্তঃ ) মাম্ উপাসতে ; [ তত্রাপি ] [ কেচিৎ ] একত্বেন ( অভেদ-ভাবনয়া, [ কেচিৎ ] পৃথক্ত্বেন ( দাসোঽহমিতি পৃথগ্-ভাবনয়া ), [ কেচিৎ তু ] বিশ্বতোমুখং ( সর্ব্বাত্মকং ) মাং বহুধা ( ব্রহ্মরুদ্রাদিরূপেণ ) [ উপাসতে ইতি শেষঃ ] ॥ ১৫

অন্বয়ঃ।—অহং ক্রতুঃ ( অগ্নিষ্টোমাদিঃ ) ; অহং যজ্ঞঃ ( পঞ্চযজ্ঞাদিঃ ) ; অহং স্বধা ( শ্রাদ্ধাদিঃ ) ; অহম্ ঔষধং

---

অনুবাদ।—অপর কেহ কেহ জ্ঞানরূপ যজ্ঞ দ্বারা আমার আরাধনা করেন ; কেহ কেহ বা আপনাকে আমার সহিত অভেদজ্ঞানে ; কেহ কেহ বা আমি দাস এইরূপ পৃথক্ ভাবে আরাধনা করেন ; কেহ বা সর্ব্বাত্মক আমাকে ব্রহ্মা রুদ্র প্রভৃতি নানাপ্রকারে উপাসনা করেন ॥ ১৫

**অনুবাদ।—আমি ক্রতু, আমি যজ্ঞ, আমি স্বধা, আমি**

পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্রমোঙ্কার ঋক্ সাম যজুরেব চ ॥ ১৭
গতির্ভর্ত্তা প্রভুঃ সাক্ষী নিবাসঃ শরণং সুহৃৎ।
প্রভবঃ প্রলয়ঃ স্থানং নিধানং বীজমব্যয়ম্ ॥ ১৮

( ওষধিজাতমন্নং ); অহং মন্ত্রঃ; অহম্ আজ্যম্ ( হোমাদি-সাধনং ); অহম্ অগ্নি; অহং হুতম্ ( হোমঃ ) ॥ ১৬

অন্বয়ঃ।—অহম্ অস্য জগতঃ পিতা মাতা, ধাতা ( কর্ম্মফলদাতা ), পিতামহঃ, বেদ্যং ( জ্ঞেয়ং তত্ত্বং ), পবিত্রম্ ( শোধকম্ ), ওঙ্কারঃ ( প্রণবরূপঃ ), [ অহম্ ] ঋক্, সাম, যজুঃ এব চ ॥ ১৭

অন্বয়ঃ।—[অহম্ ] গতিঃ (গম্যঃ) ভর্ত্তা (পোষকঃ), প্রভুঃ

---

ওষধিজাত অন্ন, ( জীবের খাদ্য ), আমি মন্ত্র আমিই হোম সাধন ঘৃতাদি, আমি বহ্নি এবং আমিই হোম ॥ ১৬

অনুবাদ।—আমি ঐ পরিদৃশ্যমান জগতের পিতা, মাতা, কর্ম্মফলবিধাতা ও পিতামহ এবং আমিই জ্ঞেয় বস্তু, শুদ্ধি সম্পাদক, ওঙ্কার এবং ঋক্-সাম-যজুর্ব্বেদ-স্বরূপ ॥ ১৭

অনুবাদ।—আমি গতি, ভর্ত্তা, প্রভু, শুভাশুভদ্রষ্টা

**তপাম্যহমহং বর্ষং নিগৃহ্লাম্যুৎসৃজামি চ।**
**অমৃতঞ্চৈব মৃত্যুশ্চ সদসচ্চাহমর্জ্জুন॥ ১৯**

( নিয়ন্তা ), সাক্ষী ( শুভাশুভদ্রষ্টা ), নিবাসঃ ( ভোগস্থানং ), শরণং ( রক্ষকঃ ), সুহৃৎ ( হিতকর্ত্তা ), প্রভবঃ ( স্রষ্টা ) প্রলয়ঃ ( সংহর্ত্তা ), স্থানম্ ( আধারঃ ), নিধানং (লয়স্থানং), বীজম্ ( কারণম্ ), অব্যয়ং ( অবিনাশি )॥ ১৮

অন্বয়ঃ।—হে অর্জ্জুন! অহং [ আদিত্যরূপেণ ] তপামি, অহং বর্ষম্ উৎসৃজামি ( বিমুঞ্চামি ), নিগৃহ্লামি চ, ( কচিচ্চ আকর্ষামি ) [ অহম্ ] এব অমৃতং ( জীবনং ), মৃত্যুঃ ( নাশঃ ) চ, সৎ ( স্থূলং দৃশ্যম্ ) অসৎ ( সূক্ষ্মম্ অদৃশ্যঞ্চ॥ ১৯

---

সাক্ষী, ভোগস্থান, আশ্রয়, হিতসাধক, স্রষ্টা, সংহর্ত্তা, আধার, লয়স্থান, কারণ এবং অবিনাশী॥ ১৮

অনুবাদ।—হে অর্জ্জুন! [ সূর্য্যরূপে ] আমিই তাপ দান করি, [ বর্ষাকালে ] আমিই বারি বর্ষণ করি, [ কখন বা শরদাদিকালে ] বৃষ্টি আকর্ষণ করি; আমিই জীবন, আমিই মৃত্যু এবং আমিই সৎ ও অসৎ॥ ১৯

ত্রৈবিদ্যা মাং সোমপাঃ পূতপাপা
যজ্ঞৈরিষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে।
তে পুণ্যমাসাদ্য সুরেন্দ্রলোক-
মশ্নন্তি দিব্যান্ দিবি দেবভোগান্॥ ২০
তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং
ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্ম্মমনুপ্রপন্না
গতাগতং কামকামা লভন্তে॥ ২১

অন্বয়ঃ।—ত্রৈবিদ্যাঃ (বেদত্রয়োক্ত-কর্ম্মতৎপরাঃ) যজ্ঞৈঃ মাম্ ইষ্ট্বা (সংপূজ্য) সোমপাঃ (যজ্ঞশেষং সোমং পিবন্তীতি—তথোক্তাঃ) পূতপাপাঃ (শোধিতকল্মষাঃ) [সন্তঃ] স্বর্গতিং (স্বর্গং প্রতি গতিং) প্রার্থয়ন্তে; তে পুণ্যং (পবিত্রং) সুরেন্দ্রলোকম্ (স্বর্গম্) আসাদ্য (প্রাপ্য) দিবি (স্বর্গে) দিব্যান্ (উত্তমান্) দেবভোগান্ অশ্নন্তি (ভুঞ্জতে)॥ ২০

---

অনুবাদ।—সোমপায়ী বেদবিদ্গণ যজ্ঞাদিদ্বারা আমার অর্চ্চনা করিয়া পাপমুক্ত হন এবং স্বর্গ কামনা করেন; তাঁহারা সেই পবিত্র দেবলোক প্রাপ্ত হইয়া স্বর্গে দিব্য সুখ ভোগ করিয়া থাকেন॥ ২০

অনন্যাশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ পর্য্যুপাসতে।
তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং বহাম্যহম্॥২২

অন্বয়ঃ।—তে তং বিশালং ( বিপুলং ) স্বর্গলোকং ( তৎসুখম্ ) ভুক্ত্বা পুণ্যে ক্ষীণে [সতি] মর্ত্ত্যলোকং বিশন্তি। এবং ত্রয়ীধর্ম্মম্ ( বেদত্রয়বিহিতং ধর্ম্মম্ ) অনুপ্রপন্নাঃ ( অনুগতাঃ ) কামকামাঃ ( ভোগান্ কাময়মানাঃ ) গতাগতং ( সংসারে যাতায়াতং ) লভন্তে॥ ২১

অন্বয়ঃ।—অনন্যাঃ ( নাস্তি অন্যৎ কাম্যং যেষাং তে ) মাং চিন্তয়ন্তঃ (ধ্যায়ন্তঃ) যে জনাঃ পর্য্যুপাসতে ( ভক্তিভাবেন সেবন্তে ), অহং নিত্যাভিযুক্তানাং ( সর্ব্বদা মদেকনিষ্ঠানাং ) তেষাং যোগক্ষেমং ( যোগঃ ধনাদিলাভঃ ক্ষেমং তৎপালনং মোক্ষং বা ) বহামি ( প্রাপয়ামি )॥ ২২

---

অনুবাদ।—তাঁহারা সেই বিশাল স্বর্গলোকের সুখভোগ করিয়া পুণ্যক্ষয়ে পুনরায় মর্ত্ত্যলোকে জন্মগ্রহণ করেন। এইরূপে বেদ-বিহিত ধর্ম্মের অনুষ্ঠান করিয়া সংসারে যাতায়াত করিয়া থাকেন॥ ২১

অনুবাদ।—যাঁহারা অনন্যমনে চিন্তা করিয়া আমার

যেঽপ্যন্যদেবতা ভক্তা যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেঽপি মামেব কৌন্তেয় যজন্ত্যবিধিপূর্ব্বকম্ ॥২৩
অহং হি সর্ব্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ।
নতু মামভিজানন্তি তত্ত্বেনাতশ্চ্যবন্তি তে॥ ২৪

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! শ্রদ্ধয়া অন্বিতাঃ (শ্রদ্ধাযুক্তাঃ) [সন্তঃ] যে ভক্তাঃ (মদ্‌ভক্তিপরায়ণাঃ) অন্যদেবতাঃ অপি যজন্তে (আরাধয়ন্তি) তে অপি মামেব যজন্তি [কিন্তু] অবিধিপূর্ব্বকম্ (মোক্ষ-প্রাপকং বিধিং বিনা)॥ ২৩

অন্বয়ঃ।—হি (যতঃ) অহমেব সর্ব্বযজ্ঞানাং ভোক্তা,

---

উপাসনা করেন, আমি সর্ব্বদা আমাতে একনিষ্ঠ সেই সকল ব্যক্তির যোগ ও ক্ষেম * প্রদান করিয়া থাকি॥ ২২

অনুবাদ।—হে কৌন্তেয়! শ্রদ্ধান্বিত হইয়া যে সকল ভক্ত অন্য দেবতারও অর্চ্চনা করেন, তাঁহারাও অবিধিপূর্ব্বক আমারই আরাধনা করিয়া থাকেন॥ ২৩

অনুবাদ ;—আমিই সর্ব্বযজ্ঞের ভোক্তা ও ফলদাতা;

---

* যোগ—অলব্ধ দ্রব্যলাভ। ক্ষেম—লব্ধদ্রব্য রক্ষা।

**যান্তি দেবব্রতা দেবান্ পিতৃন্ যান্তি পিতৃব্রতাঃ।**
**ভূতানি যান্তি ভূতেজ্যা যান্তি**
**মদ্‌যাজিনোঽপি মাম্॥ ২৫**

প্রভুঃ চ, তে তু মাং তত্ত্বেন ( যথাবৎ) ন অভিজানন্তি ; অতঃ ( অস্মাদেব কারণাৎ ) চ্যবন্তি ( পুনরাবর্ত্তন্তে ) ॥ ২৪

অন্বয়ঃ।—দেবব্রতাঃ ( দেবপরায়ণাঃ ) দেবান্ যান্তি ; পিতৃব্রতাঃ (শ্রাদ্ধাদিক্রিয়াপরায়ণাঃ ) পিতৃন্ যান্তি ; ভূতেজ্যাঃ ( ভূতেষু ইজ্যা পূজা যেষাং তে ) ভূতানি ( প্রাপ্নুবন্তি ) [ অতস্তে পুনরাবর্ত্তন্তে ] ; মদ্‌যাজিনঃ ( মৎসেবকাঃ ) অপি মাং ( অক্ষয়ং পরমানন্দরূপং ) যান্তি ॥ ২৫

---

ইহা যথাবৎ অবগত হইতে পারে না ; এই জন্যই তাহারা সংসারে পুনরাবর্ত্তিত হয় ॥ ২৪

অনুবাদ।—দেবযাজীরা দেবলোক, শ্রাদ্ধাদিক্রিয়াপরায়ণ পিতৃযাজীরা পিতৃলোক এবং ভূতগণের অর্চ্চনাকারিগণ, ভূতলোক প্রাপ্ত হন ; আর যিনি আমার অর্চ্চনা করেন, তিনিই আমাকে প্রাপ্ত হন ॥ ২৫

পত্রং পুষ্পং ফলং তোয়ং যো মে ভক্ত্যা প্রযচ্ছতি।
তদহং ভক্ত্যুপহৃতমশ্নামি প্রযতাত্মনঃ ॥ ২৬
যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যত্তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্ ॥ ২৭

অন্বয়ঃ।—যঃ মে (মহ্যং) ভক্ত্যা পত্রং পুষ্পং ফলং তোয়ং (জলং) প্রযচ্ছতি (প্রদদাতি), অহং প্রযতাত্মনঃ (শুদ্ধচিত্তস্য নিষ্কামভক্তস্য) ভক্ত্যুপহৃতং (ভক্ত্যা সমর্পিতং) তৎ অশ্নামি (প্রীত্যা গৃহ্ণামি) ॥ ২৬

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! যৎ করোষি যৎ অশ্নাসি, যৎ জুহোষি, যৎ দদাসি, যৎ তপস্যসি, তৎ [ সর্ব্বমেব ] মদর্পণং [ ময়ি অর্পণং যথা ভবতি তথা ] কুরুষ্ব। এবং [ কুর্ব্বন্ ]

---

অনুবাদ।—যিনি ভক্তি সহকারে আমায় পত্র, পুষ্প, ফল বা জল, অর্পণ করেন, আমি শুদ্ধচিত্ত নিষ্কাম ভক্তগণের সমর্পিত তৎসমুদয় প্রীত হইয়া গ্রহণ করিয়া থাকি ॥ ২৬

অনুবাদ। হে কৌন্তেয়! তুমি যাহা কিছু কর, যাহা কিছু আহার কর, হোম কর, দান কর বা তপস্যা কর, তৎসমস্তই আমাতে সমর্পণ কর। এই প্রকার করিলে,

শুভাশুভফলৈরেবং মোক্ষ্যসে কর্ম্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মামুপৈষ্যসি॥ ২৮
সমোঽহং সর্ব্বভূতেষু ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ।
যে ভজন্তি তু মাং ভক্ত্যা
ময়ি তে তেষু চাপ্যহম্॥ ২৯

শুভাশুভফলৈঃ কর্ম্মবন্ধনৈঃ (কর্ম্মনিমিত্তৈরিষ্টানিষ্টফলৈঃ) মোক্ষ্যসে (মুক্তো ভবিষ্যসি); বিমুক্তঃ [সন্] সন্ন্যাস-যোগযুক্তাত্মা (সন্ন্যাসঃ কর্ম্মণাং মদর্পণং স এব যোগঃ তেন যুক্তঃ আত্মা চিত্তং যস্য, তথাভূতঃ) [ত্বং] মাম উপৈষ্যসি (প্রাপ্স্যসি)॥ ২৭-২৮

অন্বয়ঃ।—অহং সর্ব্বভূতেষু সমঃ (একরূপঃ) [অতঃ] মে (মম) দ্বেষ্যঃ (দ্বেষপাত্রং) প্রিয়শ্চ (প্রীতিপাত্রঞ্চ) ন

---

তুমি কর্ম্মজনিত শুভাশুভ ফলরূপ বন্ধন হইতে মুক্ত হইতে পারিবে এবং সন্ন্যাসযোগসম্পন্ন, সুতরাং বিমুক্ত হইয়া আমাকে লাভ করিবে॥ ২৭-২৮

অনুবাদ।—আমি সর্ব্বজীবে সমভাবাপন্ন; সুতরাং আমার দ্বেষ্য বা প্রিয় নাই; পরন্তু যাঁহারা ভক্তিপূর্ব্বক

**অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।**
**সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্‌ব্যবসিতো হি সঃ ॥৩০**
**ক্ষিপ্রং ভবতি ধর্ম্মাত্মা শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।**
**কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥৩১**

অস্তি, যে তু মাং ভক্ত্যা ভজন্তি, তে ময়ি [ বর্ত্তন্তে ] অহমপিচ তেষু [ বর্ত্তে ] ॥ ২৯

অন্বয়ঃ।—সুদুরাচারঃ অপি চেৎ ( যদি ) অনন্যভাক্ ( অনন্যভজনশীলঃ ) [ সন্ ] মাং ভজতে [ তর্হি ] সঃ সাধুঃ এব মন্তব্যঃ; হি ( যতঃ ) সঃ সম্যক্ ব্যবসিতঃ ( শোভনমধ্যবসায়ং কৃতবান্ ) ॥ ৩০

অন্বয়ঃ।—[ সুদুরাচারোঽপি মাং ভজন্ ] ক্ষিপ্রং (শীঘ্রং)

---

আমাকে ভজনা করেন, তাঁহারা আমাতে থাকেন এবং আমিও সেই সকল ব্যক্তিতে থাকি ॥ ২৯

অনুবাদ।—নিতান্ত দুরাচার ব্যক্তিও যদি দেবতান্তরে আসক্তিহীন হইয়া আমার ভজনা করেন, তিনি সাধু বলিয়া গণ্য হন। কারণ তাঁহার অধ্যবসায় অতি সাধু ॥ ৩০

অনুবাদ।—[ অতি পাপিষ্ঠও যদি আমার শরণ লয়,

মাং হি পার্থ ব্যপাশ্রিত্য যেঽপি
স্যুঃ পাপযোনয়ঃ।
স্ত্রিয়ো বৈশ্যাস্তথা শূদ্রাস্তেঽপি
যান্তি পরাং গতিম্ ॥ ৩২ ॥

ধর্ম্মাত্মা (ধর্ম্মশীলঃ) ভবতি, [ততশ্চ স মহাত্মা] শশ্বচ্ছান্তিং (শাশ্বতীমুপশান্তিরূপাং পরমেশ্বরনিষ্ঠাং) নিগচ্ছতি (প্রাপ্নোতি); হে কৌন্তেয়! [পরমেশ্বরস্ত] মে (মম) ভক্তঃ [সুদুরাচারোঽপি] ন প্রণশ্যতি, (স্বার্থাৎ ন ভ্রশ্যতি) [ইতি] প্রতিজানাহি (নিঃশঙ্কং প্রতিজ্ঞাং কুরু) ॥ ৩১

অন্বয়ঃ।—হে পার্থ! যে অপি পাপযোনয়ঃ (নিকৃষ্ট-জন্মানঃ অন্ত্যজাদয়ঃ) স্যুঃ (ভবেয়ুঃ), [যেঽপি] বৈশ্যাঃ (কেবলং কৃষি-পাশুপাল্যাদি-নিরতাঃ) তথা স্ত্রিয়ঃ শূদ্রাঃ

---

তবে সে ব্যক্তি তৎক্ষণাৎ ধর্ম্মশীল হয় এবং নিত্য শান্তি (পরমেশ্বরনিষ্ঠা) প্রাপ্ত হয়; হে কৌন্তেয়! তুমি নির্ভয়ে প্রতিজ্ঞা করিয়া বলিতে পার যে, আমার ভক্ত কদাপি বিনষ্ট (স্বার্থভ্রষ্ট) হয় না ॥ ৩১

অনুবাদ।—হীনযোনিজাত জীবগণ—এমন কি, কেবল

**কিং পুনর্ব্রাহ্মণাঃ পুণ্যা ভক্তা রাজর্ষয়স্তথা।**
**অনিত্যমসুখং লোকমিমং প্রাপ্য ভজস্ব মাম্॥ ৩৩**

(অধ্যয়নাদিরহিতাঃ) তে অপি মাং ব্যপাশ্রিত্য (সংসেব্য) হি (নিশ্চিতং) পরাং (সর্ব্বোৎকৃষ্টাং) গতিং (মোক্ষং) যান্তি (প্রাপ্নুবন্তি)॥ ৩২

অন্বয়ঃ।—পুণ্যাঃ (সুকৃতিনঃ) ব্রাহ্মণাঃ তথা ভক্তাঃ রাজর্ষয়ঃ [পরাং গতিং যান্তি ইতি] কিং পুনঃ? [অতঃ] অনিত্যম্ (অস্থিরম্) অসুখম্ (সুখরহিতম্) ইমং লোকং (মর্ত্ত্যলোকং) প্রাপ্য মাং ভজস্ব॥ ৩৩

---

কৃষি ও পশুপালনাদি কর্ম্মনিরত বৈশ্যগণ, বেদাধ্যয়নাদিতে অনধিকারী শূদ্র ও নারীগণ—ইহারাও যদি আমার সেবা করে, তবে তাহারাও নিশ্চয়ই পরমা গতি অর্থাৎ সর্ব্বোৎকৃষ্ট গতিরূপ মুক্তি প্রাপ্ত হয়॥ ৩২

অনুবাদ।—পুণ্যশীল ব্রাহ্মণ এবং ভক্ত ক্ষত্রিয়গণ যে পরমা গতি প্রাপ্ত হইবেন, ইহাও কি বলিতে হইবে? অতএব তুমি এই অনিত্য ও দুঃখপূর্ণ এই ভূলোকে মানবজন্ম লাভ করিয়া আমার উপাসনা কর॥ ৩৩

মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি যুক্ত্বৈবমাত্মানং মৎপরায়ণঃ॥ ৩৪

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে রাজবিদ্যারাজ-
গুহ্যযোগো নাম নবমোঽধ্যায়ঃ॥

অন্বয়ঃ।—মন্মনাঃ ( ময়ি এব মনো যস্য সঃ ) ভব; মদ্‌ভক্তঃ ( মৎসেবকঃ ) [ ভব ]; মদ্‌যাজী ( মৎপূজনশীলঃ ) [ ভব ]; মাং নমস্কুরু; এবং ( এভিঃ প্রকারৈঃ ) মৎপরায়ণঃ [ সন্ ] আত্মানং ( মনঃ ) [ ময়ি ] যুক্ত্বা ( সমাধায় ) মাম্ এব এষ্যসি ( প্রাপ্স্যসি )॥ ৩৪

---

অনুবাদ।—তুমি মদ্গতচিত্ত মদ্ভক্ত ও মদুপাসক হও এবং আমাকে প্রণাম কর। এইরূপে আমার শরণাপন্ন হইয়া আমাতে মন সম্পূর্ণরূপে নিবেশিত করিলে, আমাকেই প্রাপ্ত হইবে॥ ৩৪

ইতি রাজবিদ্যারাজ গুহ্যযোগ।

---

# দশমোঽধ্যায়ঃ ।

শ্রীভগবানুবাচ ।

ভূয় এব মহাবাহো শৃণু মে পরমং বচঃ ।
যত্তেঽহং প্রীয়মাণায় বক্ষ্যামি হিতকাম্যয়া ॥ ১
ন মে বিদুঃ সুরগণাঃ প্রভবং ন মহর্ষয়ঃ ।
অহমাদির্হি দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ ॥ ২

অন্বয়ঃ ।—শ্রীভগবান্ উবাচ। হে মহাবাহো! ভূয়ঃ এব মে ( মম ) পরমং ( পরমাত্মনিষ্ঠং ) বচঃ ( বাক্যং ) শৃণু। যৎ প্রীয়মাণায় ( প্রীতিং প্রাপ্নুবতে ) তে ( তুভ্যং ) অহং হিতকাম্যয়া ( হিতেচ্ছয়া ) বক্ষ্যামি ॥ ১

অন্বয়ঃ ।—সুরগণাঃ [ অপি ] মে প্রভবং ( আবির্ভাবম্ )

---

অনুবাদ ।—শ্রীভগবান্ কহিলেন,—হে মহাবাহো ! তুমি আমার পরমাত্মনিষ্ঠ বাক্য সকল পুনরায় শ্রবণ কর। আমার বাক্য শ্রবণে তুমি প্রীতি অনুভব করিতেছ, এজন্য তোমার মঙ্গল কামনায় আমি এই সকল কথা বলিতেছি ॥ ১

অনুবাদ ।—দেবগণও আমার আবির্ভাব সম্বন্ধে জানেন

যো মামজমনাদিঞ্চ বেত্তি লোকমহেশ্বরম্।
অসংমূঢ়ঃ স মর্ত্ত্যেষু সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩
বুদ্ধির্জ্ঞানমসম্মোহঃ ক্ষমা সত্যং দমঃ শমঃ।
সুখং দুঃখং ভবোঽভাবো ভয়ঞ্চাভয়মেব চ ॥ ৪

ন বিদুঃ (সম্যক্ ন জানন্তি) ; [ভৃগ্বাদয়ঃ] মহর্ষয়শ্চ ন। [যতঃ] [বুদ্ধ্যাদিপ্রবর্ত্তকত্বেন] অহং দেবানাং মহর্ষীণাঞ্চ সর্ব্বশঃ (সর্ব্বৈরেব প্রকারেণ) আদিঃ (কারণম্) ॥২

অন্বয়ঃ।—যঃ মাম্ অনাদিম্, [অতএব] অজং (জন্মহীনং), লোক-মহেশ্বরঞ্চ (লোকানাং মহান্তমীশ্বরঞ্চ) বেত্তি (জানাতি) স মর্ত্ত্যেষু (মানুষেষু) অসংমূঢ়ঃ (সংমোহরহিতঃ) [সন্] সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩

অন্বয়ঃ।—বুদ্ধিঃ, জ্ঞানম্, অসংমোহঃ (ব্যাকুলত্বাভাবঃ)

---

না ; ভৃগু প্রভৃতি মহর্ষিগণও জানেন না ; কারণ, আমি দেবতা ও মহর্ষিবৃন্দের আদি ॥ ২

অনুবাদ।—যিনি আমাকে অনাদি, জন্মরহিত ও সর্ব্বলোকের মহান্ ঈশ্বর বলিয়া জানেন, তিনিই সর্ব্ববিধ মোহবিমুক্ত হইয়া সর্ব্ব পাপ হইতে মুক্তি লাভ করেন ॥ ৩

অহিংসা সমতা তুষ্টিস্তপো দানং যশোঽযশঃ।
ভবন্তি ভাবা ভূতানাং মত্ত এব পৃথগ্বিধাঃ ॥ ৫

ক্ষমা, সত্যং, দমঃ (বাহ্যেন্দ্রিয়সংযমঃ), শমঃ (অন্তঃকরণসংযমঃ) সুখং, দুঃখং, ভবঃ ( উদ্ভবঃ ) অভাবঃ ( নাশঃ ) ভয়ং চ অভয়ম্ এব চ, অহিংসা ( পরপীড়ানিবৃত্তিঃ ), সমতা ( রাগদ্বেষাদিরাহিত্যং ), তুষ্টিঃ, তপঃ দানং, যশঃ, (সৎকীর্ত্তিঃ) অযশঃ ( দুষ্কীর্ত্তিঃ ) ভূতানাং [ এতে ] পৃথগ্বিধাঃ ভাবাঃ মত্ত এব ( মৎসকাশাদেব ) ভবন্তি ॥ ৪-৫

---

অনুবাদ।—বুদ্ধি, জ্ঞান, অব্যাকুলতা, ক্ষমা, সত্য, দম, শম, সুখ, দুঃখ, উৎপত্তি, নাশ, ভয়, অভয়, অহিংসা, সমতা, তুষ্টি, তপঃ, দান, যশঃ এবং অযশঃ—প্রাণিগণের এই সকল পৃথক্ পৃথক্ ভাব আমা হইতে উৎপন্ন হইয়া থাকে ॥ ৪-৫ *

---

* বুদ্ধি—সার এবং অসার এতদুভয়ের বিচারনৈপুণ্য, জ্ঞান—আত্মানাত্মবিচার-নৈপুণ্য, অসংমোহ—কর্ত্তব্যাকর্ত্তব্য-নির্ণয়, ব্যাকুলতার অভাব। ক্ষমা—অন্যকর্ত্তৃক উৎপীড়িত হইয়াও তাহার অনিষ্টচিন্তা না করা; সত্য—শ্রুত বা দৃষ্ট বিষয়,যথাযথ বর্ণনা করা; দম—বহিরিন্দ্রিয় সংযম, সুখ—চিত্তপ্রসাদ; দুঃখ চিত্তক্লেশ; অহিংসা—অন্যকে

**মহর্ষয়ঃ সপ্ত পূর্ব্বে চত্বারো মনবস্তথা।**
**মদ্ভাবা মানসা জাতা যেষাং লোক ইমাঃ প্রজাঃ ॥৬**

অন্বয়ঃ।—সপ্ত মহর্ষয়ঃ (ভৃগুপ্রভৃতয়ঃ) [এতেভ্যঃ অপি] পূর্ব্বে [অন্যে] চত্বারঃ মহর্ষয়ঃ (সনকাদয়ঃ) তথা মনবঃ (স্বায়ম্ভুবাদয়ঃ চতুর্দ্দশ) [এতে] মদ্ভাবাঃ (মদীয়ো ভাবঃ প্রভাবো যেষু তে) মানসাঃ জাতাঃ (সঙ্কল্পমাত্রাজ্জাতাঃ) লোকে [বর্দ্ধমানাঃ] ইমাঃ (ব্রাহ্মণাদ্যাঃ) যেষাং প্রজাঃ (পুত্রপৌত্রাদয়ঃ শিষ্যপ্রশিষ্যাদয়শ্চ) ॥ ৬

---

অনুবাদ।—সৃষ্টির আদিতে ভৃগু আদি সপ্ত মহর্ষি তৎ-পূর্ব্ববর্ত্তী সনকাদি চারি মহর্ষি এবং চতুর্দ্দশ মনু—ইঁহারা আমারই প্রভাবসম্পন্ন এবং আমারই সঙ্কল্পমাত্র হইতে উৎপন্ন হইয়াছেন। জগতে পরিবর্দ্ধমান ব্রাহ্মণাদি প্রজাসমূহ যাঁহাদের পুত্রাদি বা শিষ্যাদিরূপ সন্ততি ॥৬

---

পীড়ন না করা। সমতা—সর্ব্বত্র ঈশ্বর জ্ঞানে সমভাব; তুষ্টি—যদৃচ্ছালাভে সন্তোষ; তপঃ—১৭শ অধ্যায়ে কথিত শারীর প্রভৃতি; দান—ন্যায়োপার্জ্জিত ধনের সৎপাত্রে বিতরণ; যশঃ—সৎকীর্ত্তি; অযশঃ—কুকীর্ত্তি।

এতাং বিভূতিং যোগঞ্চ মম যো বেত্তি তত্ত্বতঃ।
সোঽবিকম্পেন যোগেন যুজ্যতে নাত্র সংশয়ঃ ॥৭
অহং সর্ব্বস্য প্রভবো মত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে।
ইতি মত্বা ভজন্তে মাং বুধা ভাবসমন্বিতাঃ ॥ ৮

অন্বয়ঃ।—যঃ মম এতাং বিভূতিং যোগঞ্চ ( ঐশ্বর্য্য-লক্ষণং ) তত্ত্বতঃ ( স্বরূপতঃ ) বেত্তি ( জানাতি ), সঃ অবিকম্পেন ( নিঃসংশয়েন ) যোগেন ( সম্যগ্‌দর্শনেন ) যুজ্যতে ( যুক্তো ভবতি ), অত্র সংশয়ঃ ( সন্দেহঃ ) ন [ অস্তি ] ॥ ৭

অন্বয়ঃ—অহং সর্ব্বস্য প্রভবঃ ( উৎপত্তিহেতুঃ ) মত্তঃ [ অস্য সর্ব্বস্য ] সর্ব্বং ( বুদ্ধিজ্ঞানাদি ) প্রবর্ত্ততে ; ইতি মত্বা, বুধাঃ ( বিবেকিনঃ ) ভাবসমন্বিতাঃ ( প্রীতিযুক্তাঃ ) [ সন্তঃ ] মাং ভজন্তে ( উপাসতে ) ॥ ৮

---

অনুবাদ।—আমার এই বিভূতি এবং ঐশ্বর্য্যরূপ যোগ যিনি স্বরূপতঃ জ্ঞাত আছেন, তিনিই সংশয়-রহিত হইয়া সম্যক্ দর্শনযুক্ত ; ইহাতে সন্দেহ নাই ॥ ৭

অনুবাদ।—আমিই নিখিল জগতের উৎপত্তির হেতু এবং

মচ্চিত্তা মদ্গতপ্রাণা বোধয়ন্তঃ পরস্পরম্।
কথয়ন্তশ্চ মাং নিত্যং তুষ্যন্তি চ রমন্তি চ ॥ ৯
তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্ব্বকম্।
দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে ॥ ১০

অন্বয়ঃ।—মচ্চিত্তাঃ মদ্গত-প্রাণাঃ (ময্যর্পিতজীবনাঃ) মাং পরস্পরং (অন্যোন্যং) বোধয়ন্তঃ (জ্ঞাপয়ন্তঃ) নিত্যং কথয়ন্তঃ (কীর্ত্তয়ন্তশ্চ) তুষ্যন্তি চ রমন্তি চ ॥ ৯

অন্বয়ঃ।—সততযুক্তানাং (সদা ময্যাসক্তচিত্তানাং) প্রীতি-পূর্ব্বকং ভজতাং তেষাং তং বুদ্ধিযোগং দদামি, যেন তে মাম্ উপযান্তি (লভন্তে) ॥ ১০

---

আমা হইতে ভূতগণের সমুদয় (বুদ্ধি জ্ঞান প্রভৃতি) উৎপন্ন হইয়া থাকে। ইহা জ্ঞাত হইয়া, বুধগণ প্রীতিযুক্ত হইয়া আমার ভজনা করেন ॥ ৮

অনুবাদ।—আমাতে সমর্পিতচিত্ত, আমাতে সমর্পিতপ্রাণ সাধুগণ পরস্পর আমার তত্ত্ব বুঝাইয়া দিয়া এবং আমারই কথা কীর্ত্তন করিয়া পরিতোষ ও সুখ প্রাপ্ত হন ॥ ৯

অনুবাদ।—সর্ব্বদা আমাতে আসক্তচিত্ত এবং প্রীতি

তেষামেবানুকম্পার্থমহমজ্ঞানজং তমঃ।
নাশয়াম্যাত্মভাবস্থো জ্ঞানদীপেন ভাস্বতা ॥১১

অর্জ্জুন উবাচ।

পরং ব্রহ্ম পরং ধাম পবিত্রং পরমং ভবান্‌।
পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্‌ ॥ ১২

অন্বয়ঃ।—তেষাম্‌ অনুকম্পার্থম্‌ ( অনুগ্রহার্থম্‌ ) এব অহম্‌ আত্মভাবস্থঃ ( বুদ্ধিবৃত্তৌ স্থিতঃ ) [ সন্‌ ] ভাস্বতা ( বিস্ফুরতা অত্যুজ্জ্বলেনেত্যর্থঃ ) জ্ঞানদীপেন, অজ্ঞানজং ( অজ্ঞানসম্ভূতং ) তমঃ ( অন্ধকারং ) নাশয়ামি ॥ ১১

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—ভবান্‌ পরং ব্রহ্ম, পরং ধাম

---

পূর্ব্বক আমার ভজনাকারী সেই সকল ব্যক্তিকে আমি এইরূপ বুদ্ধিরূপ যোগ ( উপায় ) প্রদান করি যে, তদ্দ্বারা তাঁহারা আমায় প্রাপ্ত হন ॥১০

অনুবাদ।—তাঁহাদেরই অনুকম্পার্থ আমি তাঁহাদের আত্মভাবস্থ ( বুদ্ধিবৃত্তিতে অবস্থিত ) হইয়া, জ্ঞানরূপ অত্যুজ্জ্বল দীপ দ্বারা অজ্ঞানরূপ অন্ধকার বিনাশ করি ॥ ১১

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন,—তুমি পরমব্রহ্ম, পরমধাম

আহুস্ত্বামৃষয়ঃ সর্ব্বে দেবর্ষির্নারদস্তথা।
অসিতো দেবলো ব্যাসঃ স্বয়ঞ্চৈব ব্রবীষি মে ॥১৩
সর্ব্বমেতদৃতং মন্যে যন্মাং বদসি কেশব।
নহি তে ভগবন্ ব্যক্তিং বিদুর্দ্দেবা ন দানবাঃ ॥১৪

(আশ্রয়ঃ) পরমং পবিত্রং চ; [ভৃগ্বাদয়ঃ] সর্ব্বে ঋষয়ঃ, দেবর্ষিঃ নারদঃ, তথা অসিতঃ, দেবলঃ, ব্যাসশ্চ ত্বাং শাশ্বতং (নিত্যং) পুরুষং দিব্যম্ (স্বয়ংপ্রকাশম্) আদিদেবম্ (দেবানামাদিভূতম্) অজং (জন্মরহিতং) বিভুং (ব্যাপকং) চ আহুঃ, স্বয়ং চ এব মে ব্রবীষি ॥ ১২-১৩

অন্বয়ঃ।—হে কেশব! ["ন মে বিদুঃ সুরগণা" ইতি] যৎ মাং বদসি, এতৎ সর্ব্বম্ ঋতং (সত্যং) মন্যে হি (যতঃ),

---

এবং পরম পবিত্র। তুমি শাশ্বত, নিত্য, পুরুষ, স্বপ্রকাশ, সর্ব্বদেবের আদি, জন্মহীন ও বিশ্বব্যাপী। ভৃগু প্রভৃতি ঋষিগণ, দেবর্ষি নারদ, অসিত, দেবল এবং ব্যাস তোমাকে এইরূপ নির্দ্দেশ করিয়া থাকেন; এবং তুমিও স্বয়ং আমায় এইরূপই বলিতেছ ॥ ১২-১৩

অনুবাদ।—হে কেশব! তুমি আমাকে যাহা কহিতেছ,

স্বয়মেবাত্মনাত্মানং বেত্থ ত্বং পুরুষোত্তম।

ভূতভাবন ভূতেশ দেবদেব জগৎপতে ॥ ১৫

বক্তুমর্হস্যশেষেণ দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।

যাভির্বিভূতিভির্লোকানিমাংস্ত্বংব্যাপ্যতিষ্ঠসি ॥১৬

হে ভগবন্ দেবাঃ তে ( তব ) ব্যক্তিং ( আবির্ভাবং ) ন বিদুঃ ( জানন্তি) , দানবাশ্চ ন [ জানন্তি ] ॥ ১৪

অন্বয়ঃ।—হে পুরুষোত্তম! হে ভূতেশ! হে দেবদেব! ( আদিত্যাদীনাং প্রকাশক! ) হে জগৎপতে! ত্বং স্বয়ম্ এব আত্মনা আত্মানং বেত্থ ( জানাসি ), [ নান্যঃ ] ॥ ১৫

অন্বয়ঃ।—ত্বং যাভিঃ বিভূতিভিঃ ইমান্ লোকান্ ব্যাপ্য

---

এ সমস্তই সত্য মনে করিতেছি। হে ভগবন্! কি দেবগণ, কি দানবগণ, কেহই তোমার স্বরূপ অবগত নহেন ॥ ১৪

অনুবাদ।—হে পুরুষোত্তম! হে ভূতভাবন ( ভূতোৎপাদক )! হে ভূতেশ! হে দেবদেব! ( আদিত্যাদিপ্রকাশক! ) হে জগৎপতে! ( জগদীশ্বর! ) তুমি আপনার দ্বারাই আপনাকে জান [ অন্যে জানে না ॥ ১৫

অনুবাদ।—হে ভগবন্! তুমি যে যে বিভূতি দ্বারা

কথং বিদ্যামহং যোগিংস্ত্বাং সদা পরিচিন্তয়ন্।
কেষু কেষু চ ভাবেষু চিন্ত্যোঽসি ভগবন্ময়া॥ ১৭
বিস্তরেণাত্মনো যোগং বিভূতিঞ্চ জনার্দ্দন।
ভূয়ঃ কথয় তৃপ্তির্হি শৃণ্বতো নাস্তি মেঽমৃতম্॥১৮

তিষ্ঠসি, তাঃ দিব্যাঃ (অলৌকিকাঃ) আত্মবিভূতয়ঃ অশেষেণ (সাকল্যেন) বক্তুম্ অর্হসি॥১৬

অন্বয়ঃ।—হে যোগিন্! সদা ত্বাং পরিচিন্তয়ন্ অহং ত্বাং কথং বিদ্যাম্ (জানীয়াম্)? হে ভগবন্! কেষু কেষু ভাবেষু (পদার্থেষু) চ [ত্বং] ময়া চিন্ত্যঃ (চিন্তনীয়ঃ) অসি॥ ১৭

অন্বয়ঃ।—হে জনার্দ্দন! আত্মনঃ যোগং (যোগৈশ্বর্য্যং)

---

এই লোক সমুদয় ব্যাপিয়া অবস্থিত আছ, তোমার সেই অলৌকিক বিভূতি সমূহ বিশেষরূপে বর্ণন কর॥ ১৬

অনুবাদ।—হে যোগিন্! সর্ব্বদা কিরূপে চিন্তা করিতে করিতে আমি তোমায় জানিতে পারিব? হে ভগবন্! কোন্ কোন্ পদার্থসমূহে আমি তোমায় চিন্তা করিব॥ ১৭

অনুবাদ।—হে জনার্দ্দন! তোমার যোগৈশ্বর্য্য ও

শ্রীভগবানুবাচ।

**হন্ত তে কথয়িষ্যামি দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।**
**প্রাধান্যতঃ কুরুশ্রেষ্ঠ নাস্ত্যন্তো বিস্তরস্য মে ॥১৯**

বিভূতিঞ্চ বিস্তরেণ ভূয়ঃ কথয়, হি (যতঃ), অমৃতং (বাক্যমমৃতরূপং) শৃণ্বতঃ (আকর্ণয়তঃ) মে (মম) তৃপ্তিঃ (অলং বুদ্ধিঃ) নাস্তি ॥ ১৮

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—হন্ত (হর্ষে) হে কুরুশ্রেষ্ঠ! দিব্যাঃ (অলৌকিকাঃ) [যা মম] আত্মবিভূতয়ঃ [তাঃ] প্রাধান্যতঃ (প্রাধান্যেন) তে (তুভ্যং) কথয়িষ্যামি; হি (যতঃ) মে (মম) বিস্তরস্য (বিভূতিবিস্তরস্য) অন্তঃ নাস্তি ॥ ১৯

---

বিভূতির তত্ত্ব আমাকে পুনরায় সবিস্তার বল। কারণ তোমার অমৃতময় বচন শ্রবণ করিয়া আমার তৃপ্তি হইতেছে না ॥ ১৮

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন,—হে কুরুশ্রেষ্ঠ! আমার প্রধান প্রধান দিব্য বিভূতিগুলি তোমায় বলিতেছি; কারণ আমার বিভূতির অন্ত নাই ॥ ১৯

**অহমাত্মা গুড়াকেশ সর্ব্বভূতাশয়স্থিতঃ।**
**অহমাদিশ্চ মধ্যঞ্চ ভূতানামন্ত এব চ॥ ২০**
**আদিত্যানামহং বিষ্ণুর্জ্জ্যোতিষাং রবিরংশুমান্।**
**মরীচির্মরুতামস্মি নক্ষত্রাণামহং শশী॥ ২১**

অন্বয়ঃ।—হে গুড়াকেশ! সর্ব্বভূতাশয়স্থিতঃ (সর্ব্বেষাং ভূতানামন্তঃকরণেষু স্থিতঃ) আত্মা অহম্; ভূতানাম্ আদিঃ (জন্ম), মধ্যং (স্থিতিঃ), অন্তঃ (সংহারঃ) চ অহমেব॥ ২০

অন্বয়ঃ।—অহম্ [দ্বাদশানাম্] আদিত্যানাং [মধ্যে] বিষ্ণুঃ; জ্যোতিষাং (প্রকাশকানাং মধ্যে) অংশুমান্ (বিশ্বব্যাপি-রশ্মিযুক্তঃ) রবিঃ (সূর্য্যঃ); মরুতাং (বায়ূনাং মধ্যে) মরীচিঃ; নক্ষত্রাণাং [মধ্যে] শশী অস্মি॥ ২১

---

অনুবাদ।—হে গুড়াকেশ! * আমি সর্ব্বভুতের অন্তঃকরণে অবস্থিত আত্মা; ভুতগণের উৎপত্তি, স্থিতি ও সংহারও আমি॥ ২০

অনুবাদ।—দ্বাদশ আদিত্যের মধ্যে আমি বিষ্ণু;

---

* গুড়াকা=নিদ্রা; গুড়াকেশ=জিতনিদ্র; যাঁহার আত্মা সর্ব্বদা জাগরিত থাকেন।

বেদানাং সামবেদোঽস্মি দেবানামস্মি বাসবঃ।
ইন্দ্রিয়াণাং মনশ্চাস্মি ভূতানামস্মি চেতনা ॥২২
রুদ্রাণাং শঙ্করশ্চাস্মি বিত্তেশো যক্ষরক্ষসাম্।
বসূনাং পাবকশ্চাস্মি মেরুঃ শিখরিণামহম্ ॥ ২৩

অন্বয়ঃ।—[ অহং ] বেদানাং [ মধ্যে ] সামবেদঃ অস্মি, দেবানাং [ মধ্যে ] বাসবঃ ( ইন্দ্রঃ অস্মি ], ইন্দ্রিয়াণাং চ মনঃ অস্মি ; ভূতানাং চ চেতনা ( জ্ঞানশক্তিঃ ) অস্মি ॥ ২২

অন্বয়ঃ।—[ অহম্ একাদশানাং ] রুদ্রাণাং [ মধ্যে ] শঙ্করঃ অস্মি, যক্ষরক্ষসাং [ মধ্যে ] পাবকঃ ( অগ্নিঃ ) অস্মি,

---

প্রকাশকদিগের মধ্যে আমি বিশ্বব্যাপী কিরণশালী সূর্য্য ; উনপঞ্চাশৎ মরুদ্‌গণের মধ্যে আমি মরীচি এবং নক্ষত্রগণের মধ্যে আমিই চন্দ্রমা ॥ ২১

অনুবাদ।—বেদের মধ্যে আমি সামবেদ ; দেবগণের মধ্যে আমি ইন্দ্র ; ইন্দ্রিয়গণের মধ্যে আমি মন এবং ভূত-গণের মধ্যে আমি চেতনা ॥ ২২

অনুবাদ।—একাদশ রুদ্রের মধ্যে আমি শঙ্কর, যক্ষ

পুরোধসাঞ্চ মুখ্যং মাং বিদ্ধি পার্থ বৃহস্পতিম্।
সেনানীনামহং স্কন্দঃ সরসামস্মি সাগরঃ ॥ ২৪
মহর্ষীণাং ভৃগুরহং গিরামস্ম্যেকমক্ষরম্।
যজ্ঞানাং জপযজ্ঞোঽস্মি স্থাবরাণাং হিমালয়ঃ ॥২৫

শিখরিণাং ( শিখরবতাম্ উচ্ছ্রিতানাং পর্ব্বতানাং মধ্যে ) [ অহং ] মেরুঃ ( সুমেরুঃ ) [ অস্মি ] ॥ ২৩

অন্বয়ঃ।—হে পার্থ ! মাং পুরোধসাং ( পুরোহিতানাং ) মুখ্যং ( প্রধানং ) বৃহস্পতিং ( দেবপুরোহিতং ) বিদ্ধি ; অহং সেনানীনাং ( সেনাপতীনাং ) [ মধ্যে ] স্কন্দঃ ( কার্ত্তিকেয়ঃ দেবসেনাপতিঃ ) ; [ তথা ] সরসাং ( স্থির-জলাশয়ানাং ) [ মধ্যে ] সাগরঃ ( সমুদ্রঃ ) অস্মি ॥ ২৪

অন্বয়ঃ।—অহং মহর্ষীণাং [ মধ্যে ] ভৃগুঃ, গিরাং

---

রাক্ষসগণের মধ্যে আমি কুবের ; অষ্টবসুর মধ্যে আমি পাবক এবং পর্ব্বতগণের মধ্যে আমি সুমেরু ॥ ২৩

অনুবাদ।—পুরোহিতগণের মধ্যে আমি দেবপুরোহিত বৃহস্পতি ; সেনাপতিগণের মধ্যে আমি দেবসেনানী কার্ত্তিকেয় এবং স্থির জলাশয়ের মধ্যে আমি সমুদ্র ॥ ২৪

অনুবাদ।—মহর্ষিগণের মধ্যে আমি ভৃগু, বাক্যের

অশ্বত্থঃ সর্ব্ববৃক্ষাণাং দেবর্ষীণাঞ্চ নারদঃ।
গন্ধর্ব্বাণাং চিত্ররথঃ সিদ্ধানাং কপিলো মুনিঃ॥২৬
উচ্চৈঃশ্রবসমশ্বানাং বিদ্ধি মামমৃতোদ্ভবম্।
ঐরাবতং গজেন্দ্রাণাং নরাণাঞ্চ নরাধিপম্॥ ২৭

( বাক্যানাং ) [ মধ্যে ] একম্ অক্ষরম্ ( ওঙ্কারাখ্যম্ ) অস্মি ; [ সর্ব্বেষাং ] যজ্ঞানাং [ মধ্যে ] জপযজ্ঞঃ ; [ তথা ] স্থাবরাণাং ( স্থিতিশীলানাং ) [ মধ্যে ] হিমালয়ঃ অস্মি ॥ ২৫

অন্বয়ঃ।—[ অহং ] সর্ব্ববৃক্ষাণাং (মহীরুহাণাং ) [ মধ্যে ] অশ্বত্থঃ ; দেবর্ষীণাঞ্চ নারদঃ ; গন্ধর্ব্বাণাং চিত্ররথঃ, সিদ্ধানাং ( পরমার্থতত্ত্বজ্ঞানাং ) কপিলঃ মুনিঃ ॥ ২৬

অন্বয়ঃ।—অশ্বানাং [ তথা ] গজেন্দ্রাণাং [ মধ্যে ] মাম্

---

মধ্যে আমি একাক্ষর অর্থাৎ ওঙ্কার, যজ্ঞ সমূহের মধ্যে জপ-রূপ যজ্ঞ এবং স্থাবরগণের মধ্যে হিমালয় ॥২৫

অনুবাদ।—আমি বৃক্ষ-সকলের মধ্যে অশ্বত্থ ; দেবর্ষি-গণের মধ্যে নারদ, গন্ধর্ব্বদিগের মধ্যে চিত্ররথ এবং সিদ্ধ-বৃন্দের মধ্যে কপিল ॥ ২৬

অনুবাদ।—অশ্বগণের মধ্যে এবং গজেন্দ্রগণের মধ্যে

আয়ুধানামহং বজ্রং ধেনূনামস্মি কামধুক্।
প্রজনশ্চাস্মি কন্দর্পঃ সর্পাণামস্মি বাসুকিঃ ॥ ২৮

অমৃতোদ্ভবম্ (অমৃতার্থং ক্ষীরাব্ধিমন্থনাৎ উদ্ভূতম্) উচ্চৈঃশ্রবসম্ ঐরাবতঞ্চ [তথা] নরাণাং (মানবানাং) [মধ্যে] মাং নরাধিপং (রাজানং) বিদ্ধি ॥ ২৭

অন্বয়ঃ।—আয়ুধানাং [মধ্যে] অহং বজ্রম্; ধেনূনাং [মধ্যে] কামধুক্ অস্মি; [অহং] প্রজনঃ (উৎপত্তিহেতুঃ) কন্দর্পঃ (মদনঃ) অস্মি; [তথা] সর্পাণাং (বিষধরাণাং) [মধ্যে] বাসুকিঃ চ অস্মি ॥ ২৮

---

আমাকে অমৃতলাভার্থ ক্ষীরোদ-মন্থন হইতে সম্ভূত উচ্চৈঃশ্রবা এবং ঐরাবত জানিবে; আর মনুষ্যদিগের মধ্যে আমায় নরপতি জানিবে ॥ ২৭

অনুবাদ।—আয়ুধ-সমূহের মধ্যে আমি বজ্র; ধেনুগণের মধ্যে কামধেনু; আমি সর্ব্বপ্রাণীর উৎপত্তিহেতু কন্দর্প [কেবল স্ত্রীসম্ভোগমাত্র যে কামের উদ্দেশ্য, তাহা নহি]; বিষধরগণের মধ্যে আমি বাসুকি ॥ ২৮

অনন্তশ্চাস্মি নাগানাং বরুণো যাদসামহম্ ।
পিতৃণামর্য্যমা চাস্মি যমঃ সংযমতামহম্ ॥ ২৯
প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং কালঃ কলয়তামহম্ ।
মৃগাণাঞ্চ মৃগেন্দ্রোঽহং বৈনতেয়শ্চ পক্ষিণাম্ ॥৩০

অন্বয়ঃ ।—অহং নাগানাং (নির্ব্বিষাণাং সর্পাণাং) [রাজা] অনন্তঃ অস্মি ; [ তথা ] যাদসাং ( জলচরাণাং ) চ [ রাজা ] বরুণঃ অস্মি ; পিতৃণাং [ রাজা ] অর্য্যমা অস্মি ; সংযমতাং ( নিয়মং কুর্ব্বতাং মধ্যে ) যমঃ অস্মি ॥ ২৯

অন্বয়ঃ ।—দৈত্যানাং চ [ মধ্যে ] প্রহ্লাদঃ অস্মি ; কলয়তাং ( বশীকুর্ব্বতাং গণয়তাং বা ) [ মধ্যে ] অহং কালঃ ; মৃগাণাঞ্চ ( পশূনাং ) মধ্যে অহং মৃগেন্দ্রঃ ( সিংহঃ ) পক্ষিণাঞ্চ [ মধ্যে ] বৈনতেয়ঃ ( গরুড়ঃ ) ॥ ৩০

---

অনুবাদ ।—আমি নির্ব্বিষ সর্প মধ্যে সর্পরাজ অনন্ত ; জলচরগণের [ রাজা ] বরুণ ; পিতৃগণের মধ্যে অর্য্যমা এবং দুষ্টনিগ্রহকারিগণের মধ্যে যম ॥ ২৯

অনুবাদ ।—আমি দৈত্যগণের মধ্যে প্রহ্লাদ, সংখ্যা-

পবনঃ পবতামস্মি রামঃ শস্ত্রভৃতামহম্।
ঝষাণাং মকরশ্চাস্মি স্রোতসামস্মি জাহ্নবী ॥ ৩১
সর্গাণামাদিরন্তশ্চ মধ্যং চৈবাহমর্জ্জুন।
অধ্যাত্মবিদ্যা বিদ্যানাং বাদঃ প্রবদতামহম্ ॥ ৩২

অন্বয়ঃ।—পবতাং (পাবয়িতৃণাং বেগবতাং বা) [মধ্যে] পবনঃ; [তথা] শস্ত্রভৃতাং (শস্ত্রধারিণাং) [মধ্যে] রামঃ (দাশরথিঃ) অস্মি। ঝষাণাং (মীনানাং) [মধ্যে] মকরঃ অস্মি; [তথা] স্রোতসাং (প্রবাহোদকানাং) [মধ্যে] জাহ্নবী (ভাগীরথী) অস্মি ॥ ৩১

অন্বয়ঃ।—হে অর্জ্জুন! অহমেব সর্গাণাং (সৃষ্টবস্তূনাং)

---

গণনাকারীদিগের মধ্যে অথবা বশীকরণকারীদিগের মধ্যে কাল, পশুগণ মধ্যে সিংহ এবং পক্ষিগণের মধ্যে গরুড় ॥ ৩০

অনুবাদ।—আমি বেগগামীর মধ্যে (অথবা পবিত্রতা সম্পাদকদিগের মধ্যে বায়ু; শস্ত্রধারিগণের মধ্যে রাম; মৎস্যগণের মধ্যে মকর এবং নদী সমূহের মধ্যে গঙ্গা ॥ ৩১

অনুবাদ।—সৃষ্ট পদার্থ সমূহের উৎপত্তি, স্থিতি ও প্রলয়

অক্ষরাণামকারোঽস্মি দ্বন্দ্বঃ সামাসিকস্য চ।
অহমেবাক্ষয়ঃ কালো ধাতাঽহং বিশ্বতোমুখঃ ॥৩৩

আদিঃ, অন্তঃ, মধ্যং চ; বিদ্যানাং [ মধ্যে ] অধ্যাত্মবিদ্যা ( আত্মবিদ্যা ); প্রবদতাং ( বাদিনাং ) চ অহং বাদঃ ॥ ৩২

অন্বয়ঃ।—অক্ষরাণাং ( বর্ণানাং মধ্যে ) [ আদিবর্ণত্বাৎ ] অকারঃ অস্মি; [ তথা ] সামাসিকস্য ( সমাস-সমূহস্য মধ্যে ) [ উভয় পদপ্রধানত্বেন শ্রেষ্ঠত্বাৎ] দ্বন্দ্বঃ অস্মি; [তথা] অহমেব অক্ষয়ঃ ( প্রবাহরূপঃ ) কালঃ; অহং বিশ্বতোমুখঃ ধাতা ( সর্ব্বকর্ম্মফলবিধাতা ) [ অস্মি ] ॥ ৩৩

---

আমি; বিদ্যাসমূহের মধ্যে আমি অধ্যাত্মবিদ্যা ( আত্মবিদ্যা ) এবং বাদিগণের [ কথা সমূহের ] মধ্যে বাদ ॥ ৩২

অনুবাদ।—আমি অক্ষর সমূহের মধ্যে অকার; সমাস-

---

* তার্কিকদিগের মধ্যে বাদ, জল্প ও বিতণ্ডা নামে ত্রিবিধ তর্কপদ্ধতি প্রসিদ্ধ আছে। বাদ=জিগীষু না হইয়া কেবল প্রকৃত তত্ত্বনির্ণয়ার্থ বিচার; ইহাতে তত্ত্ব নিরূপিত হয়; সুতরাং ইহাই শ্রেষ্ঠ বিচারপদ্ধতি। জল্প=যে কোনরূপে অন্যের মত খণ্ডন করিয়া স্বীয় মত স্থাপনরূপ বিচার। বিতণ্ডা=স্বীয় মত স্থাপিত হউক বা না হউক, কেবল পর মত খণ্ডন জন্য বৃথা বাগাড়ম্বর।

**মৃত্যুঃ সর্ব্বহরশ্চাহমুদ্ভবশ্চ ভবিষ্যতাম্।**
**কীর্ত্তিঃ শ্রীর্বাক্ চ নারীণাং**
**স্মৃতির্মেধা ধৃতিঃ ক্ষমা॥ ৩৪**

**বৃহৎ সাম তথা সাম্নাং গায়ত্রী ছন্দসামহম্।**
**মাসানাং মার্গশীর্ষোঽহমৃতূনাং কুসুমাকরঃ॥ ৩৫**

অন্বয়ঃ।—অহং [ সংহারকাণাং মধ্যে ] সর্ব্বহরঃ ( সর্ব্ব-সংহারকঃ ) মৃত্যুঃ; ভবিষ্যতাং ( ভাবিকল্পানাং প্রাণিনাং ) উদ্ভবঃ ( অভ্যুদয়ঃ ); নারীণাং [ মধ্যে ] কীর্ত্তিঃ শ্রীঃ বাক্ স্মৃতিঃ মেধা ধৃতিঃ ক্ষমা চ ( প্রাণিনাং শ্লাঘ্যত্বসাধিকা সপ্ত দেবতারূপাঃ স্ত্রিয়ঃ ) [ অস্মি ]॥ ৩৪

অন্বয়ঃ।—অহং সাম্নাং [ মধ্যে ] বৃহৎ সাম [তেন চ ইন্দ্রঃ

---

সমূহের মধ্যে দ্বন্দ্ব সমাস; আমি প্রবাহরূপ কাল এবং আমিই বিশ্বতোমুখ ধাতা অর্থাৎ সর্ব্বকর্ম্মফলবিধাতা॥ ৩৩

অনুবাদ।—আমি ( সংহর্ত্তৃগণ মধ্যে ) সর্ব্বসংহারক মৃত্যু, এবং আমি আগামী কল্পের প্রাণীদিগের উদ্ভবস্বরূপ; আর নারীগণের মধ্যে কীর্ত্তি, শ্রী, বাক্, স্মৃতি, মেধা, ধৃতি, ক্ষমা এই সপ্ত দেবতারূপ॥ ৩৪

**দ্যূতং ছলয়তামস্মি তেজস্তেজস্বিনামহম্।**
**জয়োঽস্মি ব্যবসায়োঽস্মি সত্ত্বং সত্ত্ববতামহম্॥ ৩৬**

সর্ব্বেশ্বরত্বেন স্তূয়তে, ইতি তস্য শ্রেষ্ঠত্বং]; ছন্দসাং (ছন্দোবিশিষ্টানাং মন্ত্রাণাং) [মধ্যে] অহং গায়ত্রী, [তথা] মাসানাং [মধ্যে] অহং মার্গশীর্ষঃ (অগ্রহায়ণঃ); ঋতূনাং [মধ্যে] কুসুমাকরঃ (বসন্তঃ)॥ ৩৫

অন্বয়ঃ।—অহং ছলয়তাং (অন্যোন্যবঞ্চনপরাণাং); [সম্বন্ধি] দ্যূতম্; [তথা] তেজস্বিনাং (প্রভাববতাং) তেজঃ (প্রভাবঃ) অস্মি, অহং [জেতৃণাং] জয়ঃ অস্মি; [উদ্যমবতাং] ব্যবসায়ঃ (উদ্যমঃ) অস্মি, সত্ত্ববতাং (সাত্ত্বিকানাং) সত্ত্বম্ [অস্মি]॥ ৩৬

---

অনুবাদ।—সাম-সমূহের মধ্যে আমি বৃহৎ সাম [ইহা দ্বারা ইন্দ্র সর্ব্বেশ্বররূপে পূজিত হন], ছন্দঃ-সমূহের (ছন্দোবিশিষ্ট মন্ত্রসমূহের) মধ্যে আমি গায়ত্রী। মাসসমূহের মধ্যে আমি মার্গশীর্ষ (অগ্রহায়ণ মাস) এবং ঋতুগণের মধ্যে আমি ঋতুরাজ বসন্ত॥ ৩৫

অনুবাদ।—আমি পরস্পর প্রবঞ্চকগণের দ্যূতরূপ ছল

বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ।
মুনীনামপ্যহং ব্যাসঃ কবীনামুশনাঃ কবিঃ ॥ ৩৭
দণ্ডো দময়তামস্মি নীতিরস্মি জিগীষতাম্।
মৌনং চৈবাস্মি গুহ্যানাং জ্ঞানং জ্ঞানবতামহম্॥৩৮

অন্বয়ঃ।—অহং বৃষ্ণীনাং (বৃষ্ণিবংশীয়ানাং) বাসুদেবঃ অস্মি; [তথা] পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ অস্মি; মুনীনামপি [মধ্যে] ব্যাসঃ [অস্মি]; কবীনাং (শাস্ত্রদর্শিনাং) [মধ্যে] উশনাঃ নাম কবিঃ (শুক্রঃ) অস্মি ॥ ৩৭

অন্বয়ঃ।—অহং দময়তাং (দমনকর্ত্তৃণাং) [সম্বন্ধী] দণ্ডঃ অস্মি [যেন অসংযতা অপি সংযতা ভবন্তি]; জিগীষতাং (জেতুমিচ্ছতাং) [সম্বন্ধিনী সামাদিরূপা] নীতিঃ অস্মি;

---

তেজস্বী পুরুষদিগের তেজঃ; বিজয়ী পুরুষদিগের জয়; ব্যবসায়িগণের ব্যবসায় এবং সত্ত্বযুক্তগণের সত্ত্ব ॥ ৩৬

অনুবাদ।—আমি বৃষ্ণি-বংশীয়গণের মধ্যে বাসুদেব; পাণ্ডবগণের মধ্যে ধনঞ্জয়; মুনিগণের মধ্যে বেদব্যাস এবং কবিগণের মধ্যে শুক্র ॥ ৩৭

অনুবাদ।—আমি দমনকারিগণের সম্বন্ধে দণ্ড,

**যচ্চাপি সর্ব্বভূতানাং বীজং তদহমর্জ্জুন।**
**ন তদস্তি বিনা যৎ স্যান্ময়া ভূতং চরাচরম্॥ ৩৯**
**নান্তোঽস্তি মম দিব্যানাং বিভূতীনাং পরন্তপ।**
**এষ তূদ্দেশতঃ প্রোক্তো বিভূতের্ব্বিস্তরো ময়া॥ ৪০**

গুহ্যানাং ( গোপ্যানাং ) [ গোপনহেতুঃ ] মৌনম্ এব চ অস্মি ; জ্ঞানবতাং ( তত্ত্বজ্ঞানিনাং ) জ্ঞানম্ অস্মি॥ ৩৮

অন্বয়ঃ।—হে অর্জ্জুন! যদপি চ সর্ব্বভূতানাং বীজং ( প্ররোহকারণম্ ) তৎ অহম্ ; ময়া, বিনা যৎ স্যাৎ, ( ভবেৎ) [ তৎ ] চরাচরং ভূতং ন অস্তি॥ ৩৯

অন্বয়ঃ।—হে পরন্তপ! মম দিব্যানাং বিভূতীনাম্ অন্তঃ ন অস্তি ; এষ তু বিভূতেঃ বিস্তরঃ ময়া উদ্দেশতঃ ( সংক্ষেপতঃ ) প্রোক্তঃ ( কথিতঃ )॥ ৪০

---

জিগীষুগণের নীতি ; গুহ্যার্থ বিষয়ে [ গোপনের হেতুভূত ] মৌন এবং তত্ত্ব জ্ঞানিগণের জ্ঞান॥ ৩৮

অনুবাদ।—যাহা সর্ব্বভূতের বীজ অর্থাৎ মূলকারণ, তাহাও আমি ; আমাভিন্ন থাকিতে পারে, এমন কিছুই জগতে চর বা অচর নাই॥ ৩৯

অনুবাদ—আমার অলৌকিক বিভূতির সীমা নাই ;

যদ্‌যদ্বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জ্জিতমেব বা।
তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবম্ ॥ ৪১
অথবা বহুনৈতেন কিং জ্ঞাতেন তবার্জ্জুন।
বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ ॥৪২

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে বিভূতি-যোগো নাম দশমোঽধ্যায়ঃ ॥

অন্বয়ঃ।—বিভূতিমৎ (ঐশ্বর্য্যযুক্তং) শ্রীমৎ (সম্পত্তিযুক্তম্) উর্জ্জিতং (কেনাপি প্রভাব-বলাদিনা গুণেন অতিশয়িতং) যৎ যৎ সত্ত্বং (বস্তুমাত্রং) [ভবেৎ] তৎ তৎ এব মম তেজোঽংশসম্ভবং (তেজসঃ প্রভাবস্য অংশেন-সম্ভূতম্) অবগচ্ছ (জানীহি) ॥ ৪১

অন্বয়ঃ।—অথবা, হে ধনঞ্জয়! এতেন বহুনা জ্ঞাতেন

---

হে পরন্তপ এই বিভূতির বাহুল্য আমি তোমায় সংক্ষেপে নির্দ্দেশ করিলাম ॥ ৪০

অনুবাদ।—যাহা ঐশ্বর্য্যযুক্ত, শ্রীসংযুক্ত, প্রভাবশালী

( পৃথগ্‌জ্ঞাতেন ) কিম্? অহম্ ইদং ( পরিদৃশ্যমানং ) কৃৎস্নং ( সমগ্রং ) জগৎ একাংশেন (একদেশমাত্রেণ ) বিষ্টভ্য ( ধৃত্বা) স্থিতঃ ( অবতিষ্ঠে ) ॥ ৪২

---

ও বলশালী বস্তুজাত থাকিতে পারে, তৎসমুদয় আমার শক্তির অংশ হইতে উৎপন্ন জানিবে॥ ৪১

অনুবাদ :—অথবা হে অর্জ্জুন! এইরূপ পৃথক্ পৃথক্ বহু জ্ঞানে তোমার প্রয়োজন কি?—আমি একাংশে সমুদয় জগৎ ধারণ করিয়া অবস্থিত আছি॥ ৪২

ইতি বিভূতি-যোগ



# একাদশোঽধ্যায়ঃ।

অর্জ্জুন উবাচ।

মদনুগ্রহায় পরমং গুহ্যমধ্যাত্মসংজ্ঞিতম্।
যৎ ত্বয়োক্তং বচস্তেন মোহোঽয়ং বিগতো মম ॥১
ভবাপ্যয়ৌ হি ভূতানাং শ্রুতৌ বিস্তরশো ময়া।
ত্বত্তঃ কমলপত্রাক্ষ মাহাত্ম্যমপি চাব্যয়ম্ ॥ ২

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ। মদনুগ্রহায় (মম শোক-নিবৃত্তয়ে) পরমং (পরমাত্মনিষ্ঠং) গুহ্যম্ (গোপ্যম্) অধ্যাত্ম-সংজ্ঞিতং (আত্মানাত্মবিবেকবিষয়কং) যৎ বচঃ ত্বয়া উক্তং, তেন মম অয়ং মোহঃ (অহং হন্তা, এতে হন্যন্তে, ইত্যাদিলক্ষণঃ ভ্রমঃ) বিগতঃ (বিনষ্টঃ) ॥ ১

অন্বয়ঃ।—হে কমলপত্রাক্ষ! ত্বত্তঃ (ভবৎসকাশাৎ)

---

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন, হে ভগবন্! তুমি আমার শোক নিবৃত্তির জন্য অনুগ্রহ করিয়া যে পরম গুহ্য, আত্মা ও অনাত্মার সম্বন্ধীয় কথা উপদেশ দিলে, তাহা শুনিয়া আমার মোহ বিনষ্ট হইল ॥ ১

অনুবাদ।—হে কমললোচন, তোমার মুখে আমি

**এবমেতদ্‌যথাত্থ ত্বমাত্মানং পরমেশ্বর।**
**দ্রষ্টুমিচ্ছামি তে রূপমৈশ্বরং পুরুষোত্তম॥ ৩**
**মন্যসে যদি তচ্ছক্যং ময়া দ্রষ্টুমিতি প্রভো।**
**যোগেশ্বর ততো মে ত্বং দর্শয়াত্মানমব্যয়ম্‌॥ ৪**

ময়া ভূতানাং (নিখিল-প্রাণিজাতানাং) ভবাপ্যয়ৌ (সৃষ্টিপ্রলয়ৌ) বিস্তরশঃ (বিস্তরেণ) শ্রুতৌ, অব্যয়ং (অক্ষয়ং) মাহাত্ম্যমপি চ (মহিমানমপি) [শ্রুতম্‌]॥ ২

অন্বয়ঃ।—হে পরমেশ্বর! যথা ত্বম্‌ আত্মানম্‌ আত্থ (ব্রবীষি) তৎ এবম্‌ (অত্রাপি অবিশ্বাসো মে নাস্তীত্যর্থঃ) [তথাপি] হে পুরুষোত্তম! [অহং] তব ঐশ্বরং (ঈশ্বর-সম্বন্ধি) রূপং [কৌতূহলাৎ] দ্রষ্টুম্‌ ইচ্ছামি॥ ৩

অন্বয়ঃ।—হে প্রভো! যদি তৎ (দর্শয়িতব্যং রূপং)

---

ভূতগণের যে উৎপত্তি ও লয় হইয়া থাকে, তাহা এবং তোমার অব্যয় মাহাত্ম্যও সবিস্তার শ্রবণ করিলাম॥ ২

অনুবাদ।—তুমি স্বীয় স্বরূপ সম্বন্ধে যাহা বলিতেছ, সমস্তই সত্য; তথাপি হে পুরুষোত্তম! [কৌতূহলবশে] আমি তোমার ঐশ্বরিক রূপ দর্শন করিতে ইচ্ছা করি॥ ৩

শ্রীভগবানুবাচ।

**পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশ.।**
**নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ॥ ৫**

ময়া দ্রষ্টুং শক্যম্ ইতি মন্যসে, ততঃ (তর্হি) হে যোগেশ্বর! (যোগিনামীশ্বর) ত্বং মে (মহ্যং) অব্যয়ম্ (নিত্যম্) আত্মানং (পরমাত্মানমিত্যর্থঃ) দর্শয়॥ ৪

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—হে পার্থ! মে (মম) নানাবিধানি নানাবর্ণাকৃতীনি (নানাবর্ণানি নানাকৃতীনি চ) চ দিব্যানি (অলৌকিকানি) শতশঃ অথ সহস্রশঃ রূপাণি পশ্য (অবলোকয়)॥ ৫

---

অনুবাদ।—হে প্রভু! আমাকে যদি তোমার সেই রূপ দর্শনে সমর্থ বলিয়া মনে কর; তবে হে যোগেশ্বর! আমাকে তোমার সেই অবিনাশী পরমাত্মরূপ দেখাও॥ ৪

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন, হে পার্থ! আমার নানাবিধ, নানাপ্রকার বর্ণ ও আকৃতিবিশিষ্ট, শত শত ও সহস্র সহস্র অলৌকিক রূপ দর্শন কর॥ ৫

পশ্যাদিত্যান্ বসূন্ রুদ্রানশ্বিনৌ মরুতস্তথা।
বহূন্যদৃষ্টপূর্ব্বাণি পশ্যাশ্চর্য্যাণি ভারত ॥ ৬
ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচরাচরম্।
মম দেহে গুড়াকেশ যচ্চান্যৎ দ্রষ্টুমিচ্ছসি ॥ ৭

অন্বয়ঃ।—হে ভারত! [দ্বাদশ] আদিত্যান্ [অষ্ট] বসূন্ [একাদশ] রুদ্রান্ [দ্বৌ] অশ্বিনৌ তথা [উনপঞ্চাশতং] মরুতঃ পশ্য (অবলোকয়); বহূনি অদৃষ্টপূর্ব্বাণি (পূর্ব্বমদৃষ্টানি) আশ্চর্য্যাণি পশ্য ॥ ৬

অন্বয়ঃ।—হে গুড়াকেশ! ইহ (অস্মিন্) মম দেহে অদ্য একস্থং [স্থাবরজঙ্গমাত্মকং] জগৎ অন্যচ্চ যৎ [কিমপি বস্তুজাতং] দ্রষ্টুমিচ্ছসি [তদপি] পশ্য ॥ ৭

---

অনুবাদ।—যে ভারত! আমার দেহে দ্বাদশ আদিত্য অষ্ট বসু, একাদশ রুদ্র, অশ্বিনীকুমারদ্বয় এবং উনপঞ্চাশৎ মরুদ্‌গণ দেখ; এবং বহুবিধ অদৃষ্টপূর্ব্ব আশ্চর্য্য বস্তুসকল দর্শন কর ॥ ৬

অনুবাদ।—হে গুড়াকেশ! অধুনা আমার দেহে

ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্বরম ॥৮

সঞ্জয় উবাচ।

এবমুক্ত্বা ততো রাজন্ মহাযোগেশ্বরো হরিঃ।
দর্শয়ামাস পার্থায় পরমং রূপমৈশ্বরম্ ॥ ৯

অন্বয়ঃ।—তু ( কিন্তু ) অনেন স্বচক্ষুষা এব মাং দ্রষ্টুং ন শক্যসে; [ অতঃ ] তে ( তুভ্যং ) দিব্যং ( অলৌকিকং জ্ঞানাত্মকং ) চক্ষুঃ দদামি, মে ( মম ) ঐশ্বরং ( অসাধারণং ) যোগং ( অঘটনঘটনাসামর্থ্যং ) পশ্য ॥ ৮

অন্বয়ঃ।—সঞ্জয়ঃ উবাচ—হে রাজন্, মহাযোগেশ্বরঃ হরিঃ

---

অবয়বরূপে অবস্থিত সমগ্র চরাচর এবং আরও যদি কিছু দেখিতে ইচ্ছা কর, তাহাও দর্শন কর ॥ ৭

অনুবাদ।—হে অর্জ্জুন! পরন্তু তুমি এই স্বীয় চক্ষু দ্বারা আমায় দেখিতে সমর্থ হইবে না! এজন্য আমি তোমাকে দিব্য জ্ঞানাত্মক চক্ষু দিতেছি, তুমি আমার অসামান্য অঘটনঘটনা-সামর্থ্য দর্শন কর ॥ ৮

**অনেকবক্ত্রনয়নমনেকাদ্ভুতদর্শনম্।**
**অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধম্॥ ১০**
**দিব্যমাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনম্।**
**সর্ব্বাশ্চর্য্যময়ং দেবমনন্তং বিশ্বতোমুখম্॥ ১১**

এবম্ উক্ত্বা ততঃ পার্থায় অনেকবক্ত্রনয়নম্ অনেকাদ্ভুত-দর্শনম্, অনেকদিব্যাভরণং দিব্যানেকোদ্যতায়ুধং দিব্য-মাল্যাম্বরধরং দিব্যগন্ধানুলেপনং সর্ব্বাশ্চর্য্যময়ং দেবম্ (দ্যোতনাত্মকম্) অনন্তং (অপরিচ্ছিন্নং) বিশ্বতোমুখং (সর্ব্বতোমুখবিশিষ্টম্) পরমম্ ঐশ্বরং (ঈশ্বরসম্বন্ধীয়ং) রূপং দর্শয়ামাস॥ ৯-১০-১১

---

অনুবাদ।—সঞ্জয় কহিলেন, হে রাজন্! মহাযোগেশ্বর হরি এই বলিয়া অর্জ্জুনকে অনেক মুখ ও নেত্রবিশিষ্ট, অনেক অদ্ভুত দর্শনীয় বস্তুবিশিষ্ট, অনেক দিব্য ভূষণে সমলঙ্কৃত বিবিধ দিব্যাস্ত্র সমন্বিত, দিব্য মাল্য ও দিব্য বস্ত্রধারী, দিব্য গন্ধ ও অনুলেপন-চর্চ্চিত, অত্যন্ত আশ্চর্য্যময়, প্রকাশস্বরূপ অপরিচ্ছিন্ন, সর্ব্বত্র মুখবিশিষ্ট—স্বকীয় ঐশ্বরিক রূপ দেখাইলেন॥ ৯-১০-১১

**দিবি সূর্য্যসহস্রস্য ভবেদ্‌যুগপদুত্থিতা।**
**যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ভাসস্তস্য মহাত্মনঃ॥ ১২**
**তত্রৈকস্থং জগৎ কৃৎস্নং প্রবিভক্তমনেকধা।**
**অপশ্যদ্দেবদেবস্য শরীরে পাণ্ডবস্তদা॥ ১৩**

**অন্বয়ঃ।**—দিবি (আকাশে) সূর্য্যসহস্রস্য ভাঃ (প্রভা) যদি যুগপৎ (একদৈব) উত্থিতা (সমুদিতা) ভবেৎ, সা (প্রভা) তস্য মহাত্মনঃ (পরমাত্মনঃ) ভাসঃ (প্রভায়াঃ) সদৃশী (তুল্যা) স্যাৎ॥ ১২

**অন্বয়ঃ।**—তদা পাণ্ডবঃ (অর্জ্জুনঃ) তত্র দেবদেবস্য (দেবানামপীশ্বরস্য) শরীরে অনেকধা (বহুধা) প্রবিভক্তং (নানাভাগেন অবস্থিতং) কৃৎস্নং (নিখিলং) জগৎ একস্থম্ (একত্র ব্যবস্থিতম্) অপশ্যৎ॥ ১৩

---

**অনুবাদ।**—যদি আকাশে সহস্র সূর্য্যের প্রভা যুগপৎ প্রকাশিত হয়, তবে তাহা সেই মহাত্মার তেজঃপ্রভার সদৃশ হইতে পারে॥ ১২

**অনুবাদ।**—তখন অর্জ্জুন দেবদেব ভগবানের বিশ্বরূপ শরীরে নানা ভাগে বিশেষরূপে বিভক্ত বিশ্বব্রহ্মাণ্ড একত্র অবস্থিত দর্শন করিলেন॥ ১৩

ততঃ স বিস্ময়াবিষ্টো হৃষ্টরোমা ধনঞ্জয়ঃ।
প্রণম্য শিরসা দেবং কৃতাঞ্জলিরভাষত ॥ ১৪

অর্জ্জুন উবাচ।

পশ্যামি দেবাংস্তব দেব দেহে,
সর্ব্বাংস্তথা ভূতবিশেষসঙ্ঘান্।
ব্রাহ্মণমীশং কমলাসনস্থ,-
মৃষীংশ্চ সর্ব্বানুরগাংশ্চ দিব্যান্ ॥ ১৫

অন্বয়ঃ।—ততঃ বিস্ময়াবিষ্টঃ (বিস্মিতঃ) হৃষ্টরোমা (রোমাঞ্চিতঃ) সঃ ধনঞ্জয়ঃ দেবং (বিশ্বরূপধরং) শিরসা প্রণম্য কৃতাঞ্জলিঃ [সন্] অভাষত ॥ ১৪

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—হে দেব! তব দেহে সর্ব্বান্ দেবান্ তথা ভূতবিশেষসঙ্ঘান্ (জরায়ুজাদীনাং সমূহান্) দিব্যান্ ঋষীন্, সর্ব্বান্ উরগাংশ্চ (তক্ষকাদীন্) [তেষাং

---

অনুবাদ।—অনন্তর ধনঞ্জয় বিস্ময়ান্বিত এবং রোমাঞ্চিত-কলেবর হইয়া অবনতমস্তকে ভগবান্‌কে প্রণাম করিয়া কৃতাঞ্জলিপুটে কহিতে লাগিলেন ॥ ১৪

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন,—হে দেব! তোমার দেহে

অনেকবাহূদরবক্ত্রনেত্রং,
পশ্যামি ত্বাং সর্ব্বতোঽনন্তরূপম্।
নান্তং ন মধ্যং ন পুনস্তবাদিং,
পশ্যামি বিশ্বেশ্বর বিশ্বরূপ ॥ ১৬

দেবাদীনাম্] ঈশং (স্বামিনং) কমলাসনস্থং (পৃথিবী-পদ্মকর্ণিকায়াং মেরৌ স্থিতম্) ব্রহ্মাণঞ্চ পশ্যামি ॥ ১৫

অন্বয়ঃ।—হে বিশ্বেশ্বর! হে বিশ্বরূপ! অনেক-বাহূদরবক্ত্রনেত্রম্ অনন্তরূপং (অনন্তদেহধরং) ত্বাং সর্ব্বতঃ (চতুর্দ্দিক্ষু) পশ্যামি; পুনঃ (কিন্তু) তব ন অন্তং ন মধ্যং ন আদিং পশ্যামি ॥ ১৬

---

দেবতাগণকে, জরায়ুজ ও অণ্ডজ প্রভৃতি ভূতগণকে, দিব্য ঋষিগণকে ও সর্পগণকে এবং [সেই দেবাদিরও] প্রভু কমলাসনস্থ ব্রহ্মাকে দেখিতেছি ॥ ১৫

অনুবাদ।—হে বিশ্বরূপ, হে বিশ্বেশ্বর! অসংখ্য বাহু, উদর, মুখ ও নেত্রবিশিষ্ট অনন্তরূপ তোমায় আমি সর্ব্বত্র দর্শন করিতেছি; কিন্তু [অনন্তরূপ বলিয়া] তোমার অন্ত, মধ্য বা আদি দেখিতে পাইতেছি না ॥ ১৬

কিরীটিনং গদিনং চক্রিণঞ্চ,
তেজোরাশিং সর্ব্বতো দীপ্তিমন্তম্।
পশ্যামি ত্বাং দুর্নিরীক্ষ্যং সমন্তা-
দ্দীপ্তানলার্কদ্যুতিমপ্রমেয়ম্ ॥ ১৭
ত্বমক্ষরং পরমং বেদিতব্যং,
ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
ত্বমব্যয়ঃ শাশ্বতধর্ম্মগোপ্তা,
সনাতনস্ত্বং পুরুষো মতো মে ॥ ১৮

অন্বয়ঃ।—কিরীটিনং গদিনং চক্রিণং চ, সর্ব্বতঃ দীপ্তিমন্তং তেজোরাশিং দুর্নিরীক্ষ্যং (দ্রষ্টুমশক্যং) দীপ্তানলার্কদ্যুতিম্ (প্রদীপ্ত-বহ্নিসূর্য্যসমদ্যুতিম্) অপ্রমেয়ং (ইয়ত্তয়া নিশ্চেতুমশক্যং) ত্বাং সমন্তাৎ পশ্যামি ॥ ১৭

অন্বয়ঃ।—ত্বম্ অক্ষরং পরমং (ব্রহ্ম), বেদিতব্যং

---

অনুবাদ।—কিরীটযুক্ত, গদাবিশিষ্ট, চক্রহস্ত, তেজঃপুঞ্জদেহ, দুর্নিরীক্ষ্য, প্রচণ্ড অগ্নি ও সূর্য্যের ন্যায় প্রভাবিশিষ্ট এবং অপ্রমেয়-স্বরূপ [ বিশ্বরূপধারী ] তোমাকে আমি সর্ব্বত্র দর্শন করিতেছি ॥ ১৭

অনাদিমধ্যান্তমনন্তবীর্য্য,-
মনন্তবাহুং শশিসূর্য্যনেত্রম্।
পশ্যামি ত্বাং দীপ্তহুতাশবক্ত্রং,
স্বতেজসা বিশ্বমিদং তপন্তম্॥ ১৯

( মুমুক্ষুভিঃ জ্ঞাতব্যম্ ); ত্বম্ অস্য বিশ্বস্য পরং নিধানং ( প্রকৃষ্টাশ্রয়ঃ ); [ অতঃ ] ত্বম্ অব্যয়ঃ ( নিত্যঃ ) শাশ্বত-ধর্ম্মগোপ্তা ( নিত্যধর্ম্মপালকঃ ) ত্বং সনাতনঃ ( চিরন্তনঃ ) পুরুষঃ মে ( মম ) মতঃ ( সম্মতোঽসি ) ॥ ১৮

অন্বয়ঃ।—অনাদি-মধ্যান্তম্ ( উৎপত্তিস্থিতিলয়রহিতম্ ); অনন্তবীর্য্যম্ ( অমিতপ্রভাবম্ ), অনন্তবাহুং ( অসংখ্যভুজ-সমন্বিতম্ ) শশিসূর্য্যনেত্রং, তথা দীপ্তহুতাশবক্ত্রং (প্রদীপ্তাগ্নি

---

অনুবাদ।—তুমি পরম অক্ষর ও তুমিই মুমুক্ষুগণের জ্ঞাতব্য, তুমি এই বিশ্বের পরম আশ্রয় ও তুমি অব্যয়, এবং সনাতন ধর্ম্মের পালক; তুমি সনাতন এবং তুমিই পুরুষ—ইহা আমি অবগত আছি॥ ১৮

অনুবাদ—উৎপত্তি, স্থিতি ও নাশ-বিহীন, অনন্ত বীর্য্যশালী, অনন্তবাহুসমন্বিত, চন্দ্র-সূর্য্যরূপ, নেত্রবিশিষ্ট,

দ্যাবাপৃথিব্যোরিদমন্তরং হি,
ব্যাপ্তং ত্বয়ৈকেন দিশশ্চ সর্ব্বাঃ।
দৃষ্ট্বাদ্ভুতং রূপমুগ্রং তবেদং,
লোকত্রয়ং প্রব্যথিতং মহাত্মন্ ॥ ২০

মুখং), স্বতেজসা (স্বপ্রভয়া) ইদং বিশ্বং (জগৎ) তপন্তং (সন্তাপয়ন্তং) ত্বাং পশ্যামি ॥ ১৯

অন্বয়ঃ।—হে মহাত্মন্! দ্যাবাপৃথিব্যোঃ ইদম্ অন্তরম্ (অন্তরীক্ষং) একেন (অদ্বিতীয়েন) ত্বয়া হি (নিশ্চিতং) ব্যাপ্তম্; তথা সর্ব্বাঃ দিশশ্চ [ব্যাপ্তাঃ]; তব অদ্ভুতম্ (অদৃষ্টপূর্ব্বম্) ইদম্ উগ্রং রূপং দৃষ্ট্বা লোকত্রয়ং প্রব্যথিতম্ (অতীব ভীতং) [পশ্যামি] ॥ ২০

---

প্রদীপ্ত হুতাশনরূপ মুখবিশিষ্ট এবং স্বকীয় তেজঃপ্রভাবে সমুদয় বিশ্বের সন্তাপক—ঈদৃশ তোমায় আমি অবলোকন করিতেছি ॥ ১৯

অনুবাদ।—হে মহাত্মন্। একমাত্র তুমি স্বর্গ ও পৃথিবী এতদুভয়ের মধ্যভাগ এবং দশদিক্ ব্যাপিয়া অবস্থিত আছ; তোমার এই অদ্ভুত ও উগ্র রূপ দর্শন করিয়া লোকত্রয় নিরতিশয় ভীত হইতেছে ॥ ২০

অমী হি ত্বাং সুরসঙ্ঘা বিশন্তি,
কেচিদ্ভীতাঃ প্রাঞ্জলয়ো গৃণন্তি।
স্বস্তীত্যুক্ত্বা মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ,
স্তুবন্তি ত্বাং স্তুতিভিঃ পুষ্কলাভিঃ ॥ ২১
রুদ্রাদিত্যা বসবো যে চ সাধ্যা,
বিশ্বেঽশ্বিনৌ মরুতশ্চোষ্মপাশ্চ।
গন্ধর্ব্বযক্ষাসুরসিদ্ধসংঘা,
বীক্ষন্তে ত্বাং বিস্মিতাশ্চৈব সর্ব্বে ॥ ২২

অন্বয়ঃ।—অমী সুরসঙ্ঘাঃ (দেবাঃ) হি (নিশ্চয়ে) ত্বাং বিশন্তি (শরণং প্রবিশন্তি) [তেষু চ] কেচিৎ ভীতাঃ [দূরত এব] প্রাঞ্জলয়ঃ (কৃতাঞ্জলিপুটাঃ) গৃণন্তি (প্রার্থয়ন্তে); মহর্ষিসিদ্ধসঙ্ঘাঃ "স্বস্তি" ইতি উক্ত্বা পুষ্কলাভিঃ (উৎকৃষ্টাভিঃ) স্তুতিভিঃ ত্বাং স্তুবন্তি॥ ২১

অন্বয়ঃ।—রুদ্রাদিত্যাঃ বসবঃ যে চ সাধ্যাঃ বিশ্বে,

---

অনুবাদ।—এই দেবগণ তোমার শরণ লইতেছেন; কেহ কেহ ভীত হইয়া কৃতাঞ্জলিপুটে প্রার্থনা করিতেছেন; এবং মহর্ষিগণ ও সিদ্ধগণ "স্বস্তি" উচ্চারণ পূর্ব্বক উৎকৃষ্ট স্তব সমূহে তোমার স্তব করিতেছেন॥ ২১

রূপং মহত্তে বহুবক্ত্রনেত্রং,
মহাবাহো বহুবাহূরুপাদম্।
বহূদরং বহুদংষ্ট্রাকরালং,
দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাস্তথাহম্॥ ২৩

অশ্বিনৌ, মরুতশ্চ উষ্মপাশ্চ (পিতরশ্চ), গন্ধর্ব্বযক্ষাসুর-সিদ্ধসঙ্ঘাঃ, সর্ব্বে এব বিস্মিতাঃ [সন্তঃ] ত্বাং বীক্ষন্তে॥ ২২

অন্বয়ঃ।—হে মহাবাহো! তে (তব) বহুবক্ত্রনেত্রং, বহুবাহূরুপাদং, বহূদরং, বহুদংষ্ট্রাকরালং (বহুভির্দ্দংষ্ট্রাভির্দ্দশনৈঃ করালং ভয়ঙ্করং) মহৎ রূপং দৃষ্ট্বা লোকাঃ প্রব্যথিতাঃ (অতিভীতাঃ) অহং [অপি] তথা॥ ২৩.

---

অনুবাদ।—রুদ্রগণ, আদিত্যগণ, বসুগণ, সাধ্যগণ, বিশ্বদেবগণ, অশ্বিনীকুমারদ্বয়, মরুদ্গণ, উষ্মপাগণ এবং গন্ধর্ব্ব, যক্ষ, অসুর ও সিদ্ধসমূহ সকলেই বিস্মিত হইয়া তোমাকে দর্শন করিতেছেন॥ ২২

অনুবাদ।—হে মহাবাহো! তোমার অসংখ্য মুখ ও নেত্রবিশিষ্ট, বহু বাহু উরু ও পদবিশিষ্ট, এবং বহুসংখ্যক দন্তে বিকট, বিশাল আকার দর্শন করিয়া লোক সকল ভীত হইয়াছে, আমিও ভয় পাইয়াছি॥ ২৩

নভঃস্পৃশং দীপ্তমনেকবর্ণং,
ব্যাত্তাননং দীপ্তবিশালনেত্রম্ ।
দৃষ্ট্বা হি ত্বাং প্রব্যথিতান্তরাত্মা,
ধৃতিং ন বিন্দামি শমঞ্চ বিষ্ণো ॥ ২৪
দংষ্ট্রাকরালানি চ তে মুখানি,
দৃষ্ট্বৈব কালানলসন্নিভানি ।
দিশো ন জানে ন লভে চ শর্ম্ম,
প্রসীদ দেবেশ জগন্নিবাস ॥ ২৫

অন্বয়ঃ।—হে বিষ্ণো (বিশ্বব্যাপিন্) নভঃস্পৃশং (অন্তরীক্ষব্যাপিনং) দীপ্তম্ (তেজোময়ম্) অনেকবর্ণং, ব্যাত্তাননং (বিবৃতমুখং), দীপ্তবিশালনেত্রং ত্বাং দৃষ্ট্বা প্রব্যথিতান্তরাত্মা (অতিভীতচিত্তঃ) অহং ধৃতিং (ধৈর্য্যং) শমং (উপশমং) চ ন বিন্দামি (ন লভে) ॥ ২৪

অন্বয়ঃ।—হে দেবেশ! দংষ্ট্রা-করালানি কালানলসন্নি-

---

অনুবাদ।—হে বিষ্ণো! তোমার গগনস্পর্শী, প্রদীপ্ত, নানাবর্ণ, বিবৃতাস্য ও প্রদীপ্ত বিশালনেত্রবিশিষ্ট মূর্ত্তি দর্শনে আমি ধৈর্য্যও পাইতেছিনা—শান্তিও পাইতেছিনা ॥ ২৪

অমী চ ত্বাং ধৃতরাষ্ট্রস্য পুত্রাঃ,
সর্ব্বে সহৈবাবনিপালসংঘৈঃ।
ভীষ্মো দ্রোণঃ সূতপুত্রস্তথাসৌ,
সহাস্মদীয়ৈরপি যোধমুখ্যৈঃ॥ ২৬
বক্ত্রাণি তে ত্বরমাণা বিশন্তি,
দংষ্ট্রাকরালানি ভয়ানকানি।
কেচিদ্বিলগ্না দশনান্তরেষু,
সংদৃশ্যন্তে চূর্ণিতৈরুত্তমাঙ্গৈঃ॥ ২৭

তানি (প্রলয়াগ্নিসদৃশানি) তে মুখানি দৃষ্ট্বা এব [অহং] [ভয়াবেশেন] দিশঃ ন জানে, (দিঙমূঢ়োঽস্মি) শর্ম্ম (সুখং) চ ন লভে (প্রাপ্নোমি)। হে জগন্নিবাস (জগদাধার)! প্রসীদ (প্রসন্নো ভব)॥ ২৫

অন্বয়ঃ।—অবনিপালসঙ্ঘৈঃ (রাজ-সমূহৈঃ) সহ অমী

---

অনুবাদ।—তোমার দংষ্ট্রাকরাল, প্রলয়াগ্নিসদৃশ মুখমণ্ডল দর্শনে আমি দিশাহারা হইতেছি; মনে সুখও পাইতেছি না। হে দেবেশ! হে জগন্নিবাস! তুমি আমার প্রতি প্রসন্ন হও॥ ২৫

যথা নদীনাং বহবোহম্বুবেগাঃ,
সমুদ্রমেবাভিমুখা দ্রবন্তি।
তথা তবামী নরলোকবীরা,
বিশন্তি বক্ত্রাণ্যভিতো জ্বলন্তি ॥ ২৮

চ [ তে ] ধৃতরাষ্ট্রস্য সর্ব্বে এব পুত্রাঃ, তথা ভীষ্মঃ, দ্রোণঃ, অসৌ সূতপুত্রঃ (কর্ণঃ) চ অস্মদীয়ৈঃ যোধমুখ্যৈঃ সহ ত্বরমাণাঃ ( ধাবন্তঃ ) [ সন্তঃ ]—তে (তব) দংষ্ট্রাকরালানি ভয়ানকানি বক্ত্রাণি ( বদনানি ) বিশন্তি ;—[ তেষাং মধ্যে ] কেচিৎ চূর্ণিতৈঃ উত্তমাঙ্গৈঃ ( শিরোভিঃ ) [ উপলক্ষিতাঃ ] দশনান্তরেষু ( দন্তসন্ধিষু ) সংদৃশ্যন্তে ॥ ২৬-২৭

অন্বয়ঃ।—যথা [ অনেকমার্গপ্রবৃত্তানাং ] নদীনাং বহবঃ

---

অনুবাদ।—সমুদয় রাজমণ্ডল-সহ ঐ ধৃতরাষ্ট্রপুত্র দুর্য্যোধনাদি এবং ভীষ্ম দ্রোণ কর্ণ ইহারা সকলে অস্মৎপক্ষীয় যোদ্ধৃবর্গ সহ তোমার দংষ্ট্রাকরাল ভীষণ মুখমধ্যে মহাবেগে প্রবেশ করিতেছে। তন্মধ্যে কেহ কেহ বিচূর্ণমস্তক হইয়া তোমার বিশাল দন্তের সন্ধিস্থলে সংলগ্ন হইয়া রহিয়াছে দেখিতেছি ॥ ২৬-২৭

যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গা,
বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ।
তথৈব নাশায় বিশন্তি লোকা-
স্তবাপি বক্ত্রাণি সমৃদ্ধবেগাঃ। ২৯

অম্বুবেগাঃ ( বারিপ্রবাহাঃ ) অভিমুখাঃ ( সমুদ্রাভিমুখাঃ ) [ সন্তঃ ] সমুদ্রমেব দ্রবন্তি ( বিশন্তি ), তথা অমী নরলোক-বীরাঃ অভিতঃ জ্বলন্তি ( সর্ব্বতঃ প্রদীপ্যমানানি ) তব বক্ত্রাণি ( মুখানি ) বিশন্তি॥ ২৮

অন্বয়ঃ।—যথা সমৃদ্ধবেগাঃ (প্রচণ্ডবেগশালিনঃ) পতঙ্গাঃ নাশায় ( মরণায় ) প্রদীপ্তং জ্বলনং (অগ্নিং) [ বুদ্ধিপূর্ব্বকমেব ] বিশন্তি, তথৈব সমৃদ্ধবেগাঃ লোকাঃ অপি নাশায় তব বক্ত্রাণি ( মুখানি ) বিশন্তি॥ ২৯

---

অনুবাদ।—যেরূপ নানা মার্গে প্রবাহিত নদীসমূহের অসংখ্য প্রবাহ সমুদ্রাভিমুখ হইয়া সমুদ্রেই প্রবেশ করে, সেইরূপ এই নরলোক-বীরগণ তোমার সর্ব্বতঃ জাজ্বল্যমান মুখসমূহে প্রবেশ করিতেছে॥ ২৮

অনুবাদ।—যেরূপ পতঙ্গগণ [ বুদ্ধিপূর্ব্বকই ] নিজ মরণ-

লেলিহ্যসে গ্রসমানঃ সমন্তা-,
ল্লোকান্ সমগ্রান্ বদনৈর্জ্বলদ্ভিঃ।
তেজোভিরাপূর্য্য জগৎ সমগ্রং,
ভাসস্তবোগ্রাঃ প্রতপন্তি বিষ্ণো ॥ ৩০

অন্বয়ঃ।—জ্বলদ্ভিঃ ( জাজ্বল্যমানৈঃ ) বদনৈঃ [ এতান্ অশেষান্ ] লোকান্ গ্রসমানঃ সমন্তাৎ ( সর্ব্বতঃ ) লেলিহ্যসে ( অতিশয়েন ভক্ষয়সি )। হে বিষ্ণো! তব ভাসঃ ( দীপ্তয়ঃ ) উগ্রাঃ ( তীব্রাঃ ) [ সত্যঃ ] তেজোভিঃ সমগ্রং জগৎ আপূর্য্য ( ব্যাপ্য ) প্রতপন্তি ॥ ৩০

---

জন্যই প্রচণ্ড বেগে প্রজ্বলিত বহ্নিমধ্যে প্রবিষ্ট হয়, সেইরূপ এই লোক সকল মরিবার জন্যই মহাবেগে তোমার মুখসমূহে প্রবিষ্ট হইতেছে ॥ ২৯

অনুবাদ।—হে বিষ্ণো! তুমি জ্বলন্ত মুখসমূহদ্বারা এই অশেষ লোক গ্রাস করিয়া বারংবার ভক্ষণ করিতেছ; তোমার তীব্র প্রভাসমূহ স্বতেজে জগন্মণ্ডল পরিপূর্ণ করিয়া দগ্ধ করিতেছে ॥ ৩০

আখ্যাহি মে কো ভবানুগ্ররূপো,
নমোঽস্তু তে দেববর প্রসীদ।
বিজ্ঞাতুমিচ্ছামি ভবন্তমাদ্যং,
নহি প্রজানামি তব প্রবৃত্তিম্ ॥ ৩১

শ্রীভগবানুবাচ।

কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো,
লোকান্ সমাহর্ত্তুমিহ প্রবৃত্তঃ।
ঋতেঽপি ত্বাং ন ভবিষ্যন্তি সর্ব্বে,
যেঽবস্থিতাঃ প্রত্যনীকেষু যোধাঃ ॥ ৩২

অন্বয়ঃ। উগ্ররূপঃ ভবান্ কঃ [ইতি] মে (মহ্যম্) আখ্যাহি (ব্রূহি); নমঃ অস্তু, হে দেববর! প্রসীদ; আদ্যং ভবন্তং বিজ্ঞাতুম্ ইচ্ছামি; হি (যতঃ) তব প্রবৃত্তিং (চেষ্টাং) ন প্রজানামি ॥ ৩১

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ!—লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধঃ

---

অনুবাদ।—উগ্রমূর্ত্তি তুমি কে, আমাকে বল। হে দেববর! আমি তোমাকে নমস্কার করি, তুমি প্রসন্ন হও। তুমি আদিপুরুষ, তোমায় জানিতে ইচ্ছা করি। কেননা তোমার কার্য্য আমি অবগত নহি ॥ ৩১

তস্মাত্ত্বমুত্তিষ্ঠ যশো লভস্ব,
জিত্বা শত্রূন্ ভুঙ্ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্।
ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব,
নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্ ॥ ৩৩

কালঃ অস্মি, লোকান্ সমাহর্ত্তুম্ (সংহর্ত্তুম্) ইহ প্রবৃত্তঃ (ব্যাপৃতঃ) [অস্মি]; ত্বাম্ ঋতেঽপি প্রত্যনীকেষু যে যোধাঃ অবস্থিতাঃ সর্ব্বে [তে] ন ভবিষ্যন্তি ॥ ৩২

অন্বয়ঃ।—তস্মাৎ ত্বং [যুদ্ধায়] উত্তিষ্ঠ, যশো লভস্ব; শত্রূন্ জিত্বা সমৃদ্ধং রাজ্যং ভুঙ্ক্ষ্ব; ময়া এব এতে (তব শত্রবঃ) পূর্ব্বম্ এব নিহতাঃ (মারিতাঃ); হে সব্যসাচিন্! ত্বং নিমিত্তমাত্রং ভব ॥ ৩৩

---

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন,--আমি লোকক্ষয়কারী ভীষণ কাল পুরুষ। লোকসমূহ সংহার করিবার জন্য ইহ-লোকে ব্যাপৃত রহিয়াছি; তুমি বধ না করিলেও, প্রতি-পক্ষীয় যোদ্ধাদিগের যাহারা বর্ত্তমান আছে, তাহাদের কেহই জীবিত থাকিবে না॥ ৩২

অনুবাদ।--অতএব, যুদ্ধার্থ উত্থিত হও; শত্রুবর্গকে

দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ জয়দ্রথঞ্চ,
কর্ণং তথান্যানপি যোধবীরান্।
ময়া হতাংস্ত্বং জহি মা ব্যথিষ্ঠা,
যুধ্যস্ব জেতাসি রণে সপত্নান্॥ ৩৪

অন্বয়ঃ।—ময়া হতান্ দ্রোণং চ, ভীষ্মং চ, জয়দ্রথং চ, কর্ণং চ, তথা অন্যান্ (অপরান্ প্রতিপক্ষীয়ান্) যোধবীরান্ অপি ত্বং জহি (ঘাতয়); মা ব্যথিষ্ঠাঃ (ভয়ং মা কার্ষীঃ)।—রণে (যুদ্ধে) সপত্নান্ (শত্রূন্) জেতাসি (অবশ্যমেব জেষ্যসি) [অতঃ] যুধ্যস্ব॥ ৩৪

---

পরাভূত করিয়া যশোলাভ কর এবং সমৃদ্ধ রাজ্য ভোগ কর। হে সব্যসাচিন্! আমি ইহাদিগকে পূর্ব্বেই বধ করিয়াছি, তুমি এক্ষণে নিমিত্তমাত্র হও॥ ৩৩

অনুবাদ।—আমা কর্ত্তৃক পূর্ব্বেই নিহত দ্রোণ, ভীষ্ম জয়দ্রথ, কর্ণ এবং অন্যান্য বীরগণকে এখন তুমি বধ কর; ভীত হইও না; যুদ্ধে শত্রুগণকে অবশ্যই পরাভূত করিতে পারিবে, অতএব যুদ্ধ কর॥ ৩৪

সঞ্জয় উবাচ।

এতচ্ছ্রুত্বা বচনং কেশবস্য,
কৃতাঞ্জলির্ব্বেপমানঃ কিরীটী।
নমস্কৃত্বা ভূয় এবাহ কৃষ্ণং,
সগদ্‌গদং ভীতভীতঃ প্রণম্য ॥ ৩৫

অর্জ্জুন উবাচ।

স্থানে হৃষীকেশ তব প্রকীর্ত্ত্যা,
জগৎ প্রহৃষ্যত্যনুরজ্যতে চ।
রক্ষাংসি ভীতানি দিশো দ্রবন্তি,
সর্ব্বে নমস্যন্তি চ সিদ্ধসংঘাঃ ॥ ৩৬

অন্বয়ঃ।—সঞ্জয়ঃ উবাচ—কেশবস্য এতৎ বচনং শ্রুত্বা বেপমানঃ (কম্পমানঃ) কিরীটী (অর্জ্জুনঃ) কৃতাঞ্জলিঃ [সন্] কৃষ্ণং নমস্কৃত্বা (নমস্কৃত্য) ভীতভীতঃ (ভীতাদপি ভীতঃ সন্) প্রণম্য (অবনতঃ ভূত্বা) ভূয়ঃ এব (পুনরপি) সগদ্‌গদম্ (কণ্ঠকম্পনেন সহ যথা তথা) আহ ॥ ৩৫

অন্বয়ঃ।—অর্জ্জুন উবাচ—হে হৃষীকেশ! তব প্রকীর্ত্ত্যা

---

অনুবাদ।—সঞ্জয় কহিলেন, অর্জ্জুন ভগবানের এই কথা শুনিয়া কৃতাঞ্জলিপুটে, কাম্পিতকলেবরে, যৎপরোনাস্তি ভীত হইয়া প্রণাম-পূর্ব্বক গদ্‌গদবচনে কহিতে লাগিলেন ॥ ৩৫

**কস্মাচ্চ তে ন নমেরন্‌মহাত্মন্‌,**
**গরীয়সে ব্রহ্মণোঽপ্যাদিকর্ত্রে।**
**অনন্ত দেবেশ জগন্নিবাস,**
**ত্বমক্ষরং সদসত্তৎ পরং যৎ ॥ ৩৭**

( মাহাত্ম্য-সংকীর্ত্তনেন ) জগৎ প্রহৃষ্যতি অনুরজ্যতে চ, ( অনুরাগমুপৈতি চ ) [ ইতি যৎ ], রক্ষাংসি ভীতানি [সন্তি] দিশঃ [ প্রতি ] দ্রবন্তি ( পলায়ন্তে ) [ ইতি যৎ ], সর্ব্বে চ সিদ্ধসংঘাঃ ( সিদ্ধসমূহাঃ ) নমস্যন্তি চ [ ইতি যৎ, এতচ্চ ] স্থানে ( যুক্তমেব ) ॥ ৩৬

অন্বয়ঃ।—হে মহাত্মন্‌! হে অনন্ত! হে দেবেশ! হে জগন্নিবাস! ( জগদাধার! ) ব্রহ্মণঃ ( হিরণ্যগর্ভস্য ) অপি গরীয়সে ( গুরুতরায় ) আদিকর্ত্রে ( ব্রহ্মণোঽপি জনকায় )

---

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন, হে হৃষীকেশ! তোমার মাহাত্ম্যকীর্ত্তনে সমস্ত জগৎ যে নিরতিশয় হর্ষ প্রাপ্ত হয় এবং তোমার প্রতি অনুরক্ত হয়, রাক্ষসেরা যে ভীত হইয়া ইতস্ততঃ পলায়ন করে, আর সিদ্ধগণ যে নমস্কার করেন, এ সমস্তই যুক্তিযুক্ত ॥ ৩৬

অনুবাদ।—হে মহাত্মন্‌! হে অনন্ত! হে দেবেশ! হে

ত্বমাদিদেবঃ পুরুষঃ পুরাণ-
স্ত্বমস্য বিশ্বস্য পরং নিধানম্।
বেত্তাসি বেদ্যঞ্চ পরঞ্চ ধাম,
ত্বয়া ততং বিশ্বমনন্তরূপ ॥ ৩৮

তে ( তুভ্যং ) কস্মাৎ ন নমেরন্ ( ন নমস্কারং কুর্য্যুঃ) ;—সৎ ( ব্যক্তং ) অসৎ ( অব্যক্তং ) পরং ( তাভ্যামপি পরং মূলকারণম্ ) যৎ অক্ষরং ( ব্রহ্ম ) তৎ ত্বম্ [ এব ] ॥ ৩৭

অন্বয়ঃ ।—হে অনন্তরূপ ! ত্বম্ আদিদেবঃ ( দেবানামপি আদিঃ ) [ যতঃ ] পুরাণঃ ( অনাদিঃ ) পুরুষঃ ; [ ত্বম্ ] অস্য বিশ্বস্য পরং নিধানং ( লয়স্থানম্ )। [তথা ] বেত্তা ( জ্ঞাতা ) বেদ্যং ( জ্ঞাতব্যং ), পরঞ্চ ধাম ( বৈষ্ণবং পদম্ ) [ অতএব ] ত্বয়া বিশ্বং ততম্ ( ব্যাপ্তম্ ) ॥ ৩৮

---

জগন্নিবাস ! তুমি ব্রহ্মারও গুরু এবং তাঁহারও জনক ; তোমাকে সকলে কেনই বা নমস্কার না করিবে ? তুমি সৎ ( ব্যক্ত ) ও অসৎ ( অব্যক্ত ) এবং তদুভয়ের অতীত যে অক্ষর ব্রহ্ম, তাহাও তুমি ॥ ৩৭

অনুবাদ ।—হে অনন্তরূপ ! তুমি আদিদেব ; কারণ তুমিই পুরাণপুরুষ ; তুমিই বিশ্বের একমাত্র লয় স্থান ; তুমি

বায়ুর্যমোঽগ্নির্ব্বরুণঃ শশাঙ্কঃ,
প্রজাপতিস্ত্বং প্রপিতামহশ্চ।
নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ,
পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে ॥ ৩৯
নমঃ পুরস্তাদথ পৃষ্ঠতস্তে
নমোঽস্তু তে সর্ব্বত এব সর্ব্ব।
অনন্তবীর্য্যামিতবিক্রমস্ত্বং,
সর্ব্বং সমাপ্নোষি ততোঽসি সর্ব্বঃ ॥ ৪০

অন্বয়ঃ।—ত্বং বায়ুঃ, যমঃ, অগ্নিঃ, বরুণঃ, শশাঙ্কঃ, প্রজাপতিঃ প্রপিতামহশ্চ ( সর্ব্বদেবাত্মক ইত্যর্থঃ ) ; [ অতঃ ] তে ( তুভ্যং ) সহস্রকৃত্বঃ ( সহস্রশঃ ) নমঃ অস্তু ; পুনশ্চ [ সহস্রকৃত্বঃ নমঃ ] ভূয়োঽপি [ সহস্রকৃত্বঃ ] নমঃ নমঃ ॥ ৩৯

অন্বয়ঃ।—হে সর্ব্ব ( সর্ব্বাত্মন্ ), তে ( তুভ্যং ) পুরস্তাৎ

---

সর্ব্বজ্ঞ, তুমিই জ্ঞেয়বস্তু, তুমি পরম ধাম ( বিষ্ণুপদ ) এবং তুমিই বিশ্বব্যাপিয়া অবস্থিত আছ ॥ ৩৮

অনুবাদ।—তুমি বায়ু, যম, অগ্নি, বরুণ, চন্দ্রমা, প্রজাপতি ও প্রপিতামহ অর্থাৎ সকল দেবতাই তুমি ; তোমাকে সহস্র সহস্র নমস্কার ; পুনরায় সহস্র সহস্র নমস্কার ; আবার সহস্র সহস্র নমস্কার ॥ ৩৯

সখেতি মত্বা প্রসভং যদুক্তং,
হে কৃষ্ণ হে যাদব হে সখেতি।
অজানতা মহিমানং তবেদং,
ময়া প্রমাদাৎ প্রণয়েন বাপি॥ ৪১

( সম্মুখে ) অথ ( অনন্তরং ) পৃষ্ঠতঃ ( পশ্চাৎ ) নমঃ, তে (তব) সর্ব্বতঃ ( সর্ব্বাসু দিক্ষু ) এব নমঃ অস্তু, হে অনন্তবীর্য্য ( অসীমসামর্থ্যশালিন্ ) অমিতবিক্রমঃ ত্বং সর্ব্বং ( বিশ্বং ) সমাপ্নোষি ( অন্তর্ব্বহিশ্চ সম্যক্ ব্যাপ্নোষি ), ততঃ [ ত্বং ] সর্ব্বঃ ( সর্ব্বস্বরূপঃ ) অসি ( ভবসি )॥ ৪০

অন্বয়ঃ।—তব মহিমানম্, ইদং ( বিশ্বরূপং ) চ অজানতা

---

অনুবাদ।—হে সর্ব্বাত্মন্! আমি তোমার সম্মুখভাগে, পৃষ্ঠভাগে এবং তোমার চতুঃপার্শ্বেই নমস্কার করি; হে অনন্তবীর্য্য! তুমি অমিত-বিক্রমশালী; তুমিই এই পরিদৃশ্য-মান সমুদয় বিশ্ব ব্যাপিয়া অবস্থান করিতেছ; এই জন্যই তুমি সর্ব্বস্বরূপ॥ ৪০

অনুবাদ।—তোমার এই বিশ্বরূপ ও মহিমা না জানিয়া

**যচ্চাবহাসার্থমসৎকৃতোঽসি,**
**বিহারশয্যাসনভোজনেষু।**
**একোঽথবাপ্যচ্যুত তৎসমক্ষং,**
**তৎ ক্ষাময়ে ত্বামহমপ্রমেয়ম্ ॥ ৪২**

ময়া প্রমাদাৎ প্রণয়েন অপি বা "সখা" ইতি মত্বা, হে কৃষ্ণ! হে যাদব! হে সখা (সখে) ইতি প্রসভং (হঠাৎ তিরস্কারেণ) যৎ উক্তম্, হে অচ্যুত! বিহার-শয্যাসনভোজনেষু একঃ (কেবলঃ, সখীন্ বিনা রহসি স্থিতঃ) অথবা তৎসমক্ষং (তেষাং সখীনাং পুরতঃ) অপি অবহাসার্থং (পরিহাসার্থং) যৎ অসৎকৃতঃ (অবজ্ঞাতঃ) অসি, অহম্ অপ্রমেয়ং (অচিন্ত্য প্রভাবং) ত্বাং তৎ ক্ষাময়ে (ক্ষমাং কারয়ামি) ॥ ৪১-৪২

---

আমি, অজ্ঞতা বা প্রণয়বশতঃ "হে কৃষ্ণ! হে যাদব! হে সখে!" এইরূপ যাহা কিছু রহস্যভাবে বলিয়াছি, হে অচ্যুত! তোমার প্রভাব চিন্তারও অতীত; আমি বিহার, শয়ন, উপবেশন ও ভোজনকালে একান্তে বা বন্ধুগণ-সমক্ষে পরিহাসচ্ছলে তোমায় যে অবজ্ঞা প্রদর্শন করিয়াছি, তজ্জন্য তোমার নিকট ক্ষমা প্রার্থনা করিতেছি ॥ ৪১-৪২

পিতাসি লোকস্য চরাচরস্য,
ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্‌।
ন ত্বৎসমোঽস্ত্যভ্যধিকঃ কুতোঽন্যো,
লোকত্রয়েঽপ্যপ্রতিমপ্রভাব ॥ ৪৩
তস্মাৎ প্রণম্য প্রণিধায় কায়ং,
প্রসাদয়ে ত্বামহমীশমীড্যম্‌।
পিতেব পুত্রস্য সখেব সখ্যুঃ,
প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব সোঢ়ুম্‌ ॥ ৪৪

অন্বয়ঃ।—হে অপ্রতিমপ্রভাব! ত্বম্‌ অস্য চরাচরস্য লোকস্য পিতা (জনকঃ) অসি; [অতঃ] পূজ্যশ্চ, গুরুশ্চ (আচার্য্যশ্চ), গরীয়াংশ্চ (গুরোরপি গুরুতরশ্চ) অসি; [অতএব] লোকত্রয়েঽপি ত্বৎসমঃ ন অস্তি; অন্যঃ অভ্যধিকঃ কুতঃ [স্যাৎ]॥ ৪৩

অন্বয়ঃ।—হে দেব! তস্মাৎ অহং কায়ং প্রণিধায়

---

অনুবাদ।—হে অপ্রতিম-প্রভাব-শালিন্‌! তুমি এই চরাচর জগতের পিতা; সুতরাং তুমি পূজ্য; গুরু ও গুরু হইতেও গুরুতর; ত্রিলোকে তোমার তুল্য কেহ নাই; তোমা অপেক্ষা শ্রেষ্ঠ কে থাকিতে পারে? ॥ ৪৩

**অদৃষ্টপূর্ব্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা,**
**ভয়েন চ প্রব্যথিতং মনো মে।**
**তদেব মে দর্শয় দেব রূপং,**
**প্রসীদ দেবেশ জগন্নিবাস॥ ৪৫**

( দণ্ডবৎ নিপাত্য ); প্রণম্য ( নত্বা ) ঈড্যম্ ( স্তুত্যম্ ) ঈশং ত্বাং প্রসাদয়ে ; পুত্রস্য [ অপরাধং ] পিতা ইব, সখ্যুঃ [ অপরাধং ] সখা ইব, প্রিয়ায়াঃ ( প্রিয়তমায়াঃ পত্ন্যাঃ ) [ অপরাধং ] প্রিয়ঃ ( পতিঃ ) [ ইব ] সোঢ়ুম্ অর্হসি॥ ৪৪

অন্বয়ঃ।—হে দেব! অদৃষ্টপূর্ব্বং ( পূর্ব্বমদৃষ্টং ) [তব রূপং ] দৃষ্ট্বা (অবলোক্য) হৃষিতঃ (রোমাঞ্চিতঃ) অস্মি,[তথা] ভয়েন চ মে (মম) মনঃ প্রব্যথিতম্ ( বিচলিতম্) ; [অতএব] তৎ ( ময়া

---

অনুবাদ।—হে দেব, এইজন্য আমি দণ্ডবৎ প্রণিপাত পূর্ব্বক জগতের আরাধ্য তোমাকে প্রসন্ন করিতেছি। পিতা যেমন পুত্রের, মিত্র যেমন মিত্রের এবং পতি যেমন প্রিয়তমা পত্নীর অপরাধ [ প্রিয়সাধনার্থ ] ক্ষমা করেন, সেইরূপ তুমি আমার অপরাধ ক্ষমা কর॥ ৪৪

অনুবাদ।—হে দেব! তোমার এই অদৃষ্টপূর্ব্ব রূপ

কিরীটিনং গদিনং চক্রহস্ত-
মিচ্ছামি ত্বাং দ্রষ্টুমহং তথৈব।
তেনৈব রূপেণ চতুর্ভুজেন,
সহস্রবাহো ভব বিশ্বমূর্ত্তে ॥ ৪৬

দৃষ্টপূর্ব্বম্) রূপম্ এব মে (মহ্যং) দর্শয়, হে দেবেশ! হে জগন্নিবাস! প্রসীদ ॥ ৪৫

অন্বয়ঃ।—অহং [যথা পূর্ব্বং দৃষ্টবান্) তথা এব ত্বাং কিরীটিনং, (কিরীটবন্তং) গদিনং (গদাবন্তং) চক্রহস্তং (চক্রিণং) দ্রষ্টুম্ ইচ্ছামি। হে সহস্রবাহো; হে বিশ্বমূর্ত্তে! [ইদং ভয়াবহং রূপম্ উপসংহৃত্য] তেনৈব (সৌম্যেন) চতুর্ভুজেন রূপেণ ভব (আবির্ভব)॥ ৪৬

---

দর্শনে আমি হর্ষে রোমাঞ্চিত হইতেছি বটে; কিন্তু ভয়ে আমার মন ব্যাকুল হইতেছে; অতএব হে জগন্নিবাস দেবেশ! প্রসন্ন হও; তোমার সেই পূর্ব্বের সৌম্য রূপ আমায় দেখাও ॥ ৪৫

অনুবাদ।—আমি তোমায় পূর্ব্বে যেরূপ দেখিয়াছি, সেইরূপ কিরীটযুক্ত গদাবিশিষ্ট ও চক্রহস্ত দেখিতে ইচ্ছা

শ্রীভগবানুবাচ।

**ময়া প্রসন্নেন তবার্জ্জুনেদং,**
**রূপং পরং দর্শিতমাত্মযোগাৎ।**
**তেজোময়ং বিশ্বমনন্তমাদ্যং,**
**যন্মে ত্বদন্যেন ন দৃষ্টপূর্ব্বম্॥ ৪৭**

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—হে অর্জ্জুন! প্রসন্নেন ময়া আত্মযোগাৎ (আত্মনো যোগমায়াসামর্থ্যাৎ) ইদং তেজোময়ং বিশ্বম্ (বিশ্বাত্মকম্) অনন্তম্, আদ্যঞ্চ মে পরং (উত্তমং) রূপং তব দর্শিতম্; যৎ (মম রূপং) ত্বদন্যেন (ত্বৎসদৃশাৎ ভক্তাদন্যেন) ন দৃষ্টপূর্ব্বম্ (ন কদাপি কেনাপি দৃষ্টম্)॥ ৪৭

---

করি। হে সহস্রবাহো! হে বিশ্বমূর্ত্তে! এক্ষণে সেই চতুর্ভুজ মূর্ত্তিতে আবির্ভূত হও। ৪৬

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন, হে অর্জ্জুন! আমি প্রসন্ন হইয়া যোগমায়া প্রভাবে এই তেজোময়, বিশ্বাত্মক, অনন্ত আদ্যরূপ তোমায় দেখাইলাম; আমার এই রূপ তুমি ভিন্ন (তোমার ন্যায় ভক্ত ব্যতিরেকে) আর কেহ এ পর্য্যন্ত দর্শন করে নাই॥ ৪৭

ন বেদযজ্ঞাধ্যয়নৈর্ন দানৈ-
র্ন চ ক্রিয়াভির্ন তপোভিরুগ্রৈঃ।
এবংরূপঃ শক্য অহং নৃলোকে,
দ্রষ্টুং ত্বদন্যেন কুরুপ্রবীর ॥ ৪৮
মা তে ব্যথা মা চ বিমূঢ়ভাবো,
দৃষ্ট্বা রূপং ঘোরমীদৃঙ্ মমেদম্।
ব্যপেতভীঃ প্রীতমনাঃ পুনস্ত্বং,
তদেব মে রূপমিদং প্রপশ্য ॥ ৪৯

অন্বয়ঃ।—হে কুরুপ্রবীর! ন বেদযজ্ঞাধ্যয়নৈঃ ( বেদানাং যজ্ঞবিদ্যানাঞ্চ অধ্যয়নৈঃ ) নচ দানৈঃ নচ ক্রিয়াভিঃ ( অগ্নিহোত্রাদিভিঃ ) নচ উগ্রৈঃ তপোভিঃ (চান্দ্রায়ণাদিভিঃ) এবংরূপঃ অহং ত্বদন্যেন ( ত্বত্তঃ অপরেণ কেনচিৎ ) নৃলোকে ( মনুষ্যলোকে ) দ্রষ্টুং শক্যঃ ॥ ৪৮

অন্বয়ঃ।—ঈদৃক্ ঘোরং মম রূপং দৃষ্ট্বা তে ব্যথা মা

---

অনুবাদ।—হে কুরুপ্রবীর! মনুষ্য লোকে বেদাধ্যয়ন, যজ্ঞানুষ্ঠান, দান, অগ্নিহোত্রাদি ক্রিয়া কিংবা চান্দ্রায়ণাদি উৎকট তপস্যা করিয়াও তুমি ভিন্ন কেহই আমারে এইরূপ দর্শন করিতে সমর্থ হয় নাই ॥ ৪৮

সঞ্জয় উবাচ।

ইত্যর্জ্জুনং বাসুদেবস্তথোক্ত্বা,
স্বকং রূপং দর্শয়ামাস ভূয়ঃ।
আশ্বাসয়ামাস চ ভীতমেনং,
ভূত্বা পুনঃ সৌম্যবপুর্ম্মহাত্মা ॥ ৫০

[ অস্তু ], বিমূঢ়ভাবশ্চ মা [ অস্তু ], ব্যপেতভীঃ (বিগতভয়ঃ), প্রীতমনাশ্চ [ সন্ ] ত্বং মে ( মম ) ইদং তদেব রূপং পুনঃ প্রপশ্য ( সম্যক্ পশ্য ) ॥ ৪৯

অন্বয়ঃ।—সঞ্জয়ঃ উবাচ—বাসুদেবঃ অর্জ্জুনম্ ইতি উক্ত্বা ভূয়ঃ তথা ( কিরীটাদিযুক্তং ) স্বকং ( স্বীয়ং ) [ চতুর্ভুজং ] রূপং দর্শয়ামাস ; পুনঃ সৌম্যবপুঃ ভূত্বা মহাত্মা ( বিশ্বরূপঃ ) ভীতম এনম্ ( অর্জ্জুনম্ ) আশ্বাসয়ামাসচ ॥ ৫০

---

অনুবাদ।—হে অর্জ্জুন! তুমি আমার এই ঘোররূপ দর্শনে ভীত অথবা বিক্ষিপ্তচিত্ত হইও না। তুমি নির্ভীক ও প্রসন্নচিত্ত হইয়া আমার এই সেই পূর্ব্ব-রূপ দর্শন কর ॥ ৪৯

অনুবাদ।—সঞ্জয় কহিলেন, বাসুদেব অর্জ্জুনকে এইরূপ কহিয়া পুনরায় স্বীয় চতুর্ভুজ রূপ দেখাইলেন এবং সৌম্য-

অর্জ্জুন উবাচ।

দৃষ্ট্বেদং মানুষং রূপং তব সৌম্যং জনার্দ্দন।
ইদানীমস্মি সংবৃত্তঃ সচেতাঃ প্রকৃতিং গতঃ॥ ৫১

শ্রীভগবানুবাচ।

সুদুর্দ্দর্শমিদং রূপং দৃষ্টবানসি যন্মম।
দেবা অপ্যস্য রূপস্য নিত্যং দর্শনকাঙ্ক্ষিণঃ॥ ৫২

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—হে জনার্দ্দন! তব ইদং সৌম্যং (প্রশান্তং) মানুষং রূপ দৃষ্ট্বা, ইদানীম্ (অধুনা) অহং সচেতাঃ (প্রসন্নচিত্তঃ) সংবৃত্তঃ (জাতঃ) অস্মি; প্রকৃতিং (স্বাস্থ্যং) চ গতঃ (প্রাপ্তঃ অস্মি)॥ ৫১

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—মম ইদং সুদুর্দ্দর্শং যৎ রূপং

---

শরীরধারী হইয়া বিশ্বরূপধারী মহাত্মা (বাসুদেব) ভীতি-বিহ্বল অর্জ্জুনকে আশ্বস্ত করিলেন॥ ৫০

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন, হে জনার্দ্দন! তোমার এই সৌম্য (প্রশান্ত) মানুষ-রূপ দর্শনে অধুনা আমি প্রসন্ন-চিত্ত ও প্রকৃতিস্থ হইলাম॥ ৫১

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন, তুমি আমার যে রূপ

মাহং বেদৈর্ন তপসা ন দানেন ন চেজ্যয়া।
শক্য এবংবিধো দ্রষ্টুং দৃষ্টবানসি মাং যথা॥ ৫৩
ভক্ত্যা ত্বনন্যয়া শক্য অহমেবংবিধোঽর্জ্জুন।
জ্ঞাতুং দ্রষ্টুঞ্চ তত্ত্বেন প্রবেষ্টুঞ্চ পরন্তপ॥ ৫৪

দৃষ্টবান্ অসি, দেবা অপি অস্য রূপস্য নিত্যং দর্শনকাঙ্ক্ষিণঃ ( দর্শনমিচ্ছন্তি; পরন্তু দ্রষ্টুং ন শক্নুবন্তি )॥ ৫২

অন্বয়ঃ।—মাং যথা দৃষ্টবান্ অসি, ন বেদৈঃ, ন তপসা, ন দানেন, নচ ইজ্যয়া ( যজ্ঞেন ) এবংবিধঃ ( বিশ্বরূপধরঃ ) অহং [ কেনাপি ] দ্রষ্টুং শক্যঃ॥ ৫৩

অন্বয়ঃ।—হে পরন্তপ অর্জ্জুন! অনন্যয়া ( মদেকনিষ্ঠয়া ) ভক্ত্যা তু এবংবিধঃ ( ঈদৃশঃ ) অহং তত্ত্বেন ( পরমার্থতঃ ) জ্ঞাতুং ( অবগন্তুং ), [ শাস্ত্রতঃ ] দ্রষ্টুং ( অবলোকয়িতুং ), [ প্রত্যক্ষতঃ ] প্রবেষ্টুং চ শক্যঃ॥ ৫৪

---

দর্শন করিলে, ইহা নিতান্ত দুর্ল্লভদর্শন; দেবগণও সদা এই রূপ দর্শনের অভিলাষী॥ ৫২

অনুবাদ।—তুমি আমায় যে রূপ দেখিলে, উহা বেদাধ্যয়ন, তপস্যা, দান অথবা অগ্নিহোত্রাদি যজ্ঞ দ্বারাও দেখিতে পাওয়া যায় না॥ ৫৩

অনুবাদ।—হে পরন্তপ অর্জ্জুন! অনন্যভক্তি দ্বারাই

মৎকর্ম্মকৃন্মৎপরমো মদ্ভক্তঃ সঙ্গবর্জ্জিতঃ।
নির্ব্বৈরঃ সর্ব্বভূতেষু যঃ স মামেতি পাণ্ডব॥ ৫৫

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে বিশ্বরূপদর্শন-
যোগো নাম একাদশোঽধ্যায়ঃ!

অন্বয়ঃ।—হে পাণ্ডব! যঃ মৎকর্ম্মকৃৎ (মদর্থং কর্ম্মানুষ্টানকারী), মৎপরমঃ (অহমেব পরমঃ পুরুষার্থো যস্য সঃ), মদ্ভক্তঃ, [পুত্রাদিষু] সঙ্গবর্জ্জিতঃ, সর্ব্বভূতেষু নির্ব্বৈরশ্চ সঃ মাম্ এতি (প্রাপ্নোতি)॥ ৫৫

---

ঈদৃশরূপধারী আমাকে স্বরূপতঃ জানিতে, [শাস্ত্রতঃ] পর্য্যবেক্ষণ করিতে এবং [প্রত্যক্ষতঃ] প্রবিষ্ট হইতে, সমর্থ হয়॥ ৫৪

অনুবাদ।—হে পাণ্ডব! যিনি আমারই জন্য কর্ম্মের অনুষ্ঠান করেন, যিনি মৎপরায়ণ, মদ্ভক্ত, সর্ব্বসংসর্গবর্জ্জিত এবং সর্ব্বভূতে দ্বেষহীন, তিনিই আমাকে প্রাপ্ত হন ৫৫

ইতি বিশ্বরূপদর্শন যোগ।

---

# দ্বাদশোঽধ্যায়ঃ।

অর্জ্জুন উবাচ।

**এবং সততযুক্তা যে ভক্তাস্ত্বাং পর্য্যুপাসতে।**

**যে চাপ্যক্ষরমব্যক্তং তেষাং কে যোগবিত্তমাঃ ॥১**

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ।—এবং ( সর্ব্বকর্ম্মার্পণাদিনা ) সততযুক্তাঃ ( ত্বন্নিষ্ঠাঃ ) [ সন্তঃ ] যে ভক্তাঃ [ বিশ্বরূপং সর্ব্বজ্ঞং সর্ব্বশক্তিঞ্চ ] ত্বাং পর্য্যুপাসতে ( ধ্যায়ন্তি ), যে চাপি অব্যক্তম্ ( নির্ব্বিশেষম্ ) অক্ষরং ( ব্রহ্ম ) [ পর্য্যুপাসতে ] তেষাং [উভয়েষাং মধ্যে] কে (কীদৃশা ভক্তাঃ) যোগবিত্তমাঃ ( যোগবিদঃ শ্রেষ্ঠা ইত্যর্থঃ ) ॥১

---

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন, এইরূপে সর্ব্বদা তোমাতে আসক্তচিত্ত যে সকল ভক্ত বিশ্বরূপ, সর্ব্বজ্ঞ ও সর্ব্বশক্তিমান্ তোমার উপাসনা করেন, আর যাঁহারা নিরাকার অক্ষর ব্রহ্মের আরাধনা করেন, এতদুভয়ের মধ্যে কাহারা শ্রেষ্ঠ যোগবিৎ? ১

শ্রীভগবানুবাচ।

**ময্যাবেশ্য মনো যে মাং নিত্যযুক্তা উপাসতে।**
**শ্রদ্ধয়া পরয়োপেতাস্তে মে যুক্ততমা মতাঃ ॥ ২**
**যে ত্বক্ষরমনির্দ্দেশ্যমব্যক্তং পর্য্যুপাসতে।**
**সর্ব্বত্রগমচিন্ত্যঞ্চ কূটস্থমচলং ধ্রুবম্ ॥ ৩**
**সংনিয়ম্যেন্দ্রিয়গ্রামং সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ।**
**তে প্রাপ্নুবন্তি মামেব সর্ব্বভূতহিতে রতাঃ ॥ ৪**

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—ময়ি (পরমেশ্বরে) মনঃ আবেশ্য (একাগ্রং কৃত্বা) নিত্যযুক্তাঃ (মদর্থং কর্ম্মানুষ্ঠানাদিনা মন্নিষ্ঠাঃ) [সন্তঃ] পরয়া (শ্রেষ্ঠয়া) শ্রদ্ধয়া উপেতাঃ (যুক্তাঃ) যে [ভক্তাঃ] মাম্ উপাসতে, তে যুক্ততমাঃ (অতিশয়েন যোগবিদঃ) মে (মম) মতাঃ (অভিমতাঃ ॥২

অন্বয়ঃ।—সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ যে তু ইন্দ্রিয়গ্রামং সংনিয়ম্য

---

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন (যাহারা) আমাতে মন নিবেশিত করিয়া সর্ব্বদা মৎপরায়ণ হইয়া শ্রদ্ধাপূর্ব্বক আমার সগুণ স্বরূপের আরাধনা করেন, তাঁহারাই আমার অভিমত এবং যুক্ততম ॥ ২

অনুবাদ।—সর্ব্বত্র সমবুদ্ধি যে সকল ব্যক্তি ইন্দ্রিয়গ্রাম

ক্লেশোঽধিকতরস্তেষামব্যক্তাসক্তচেতসাম্।
অব্যক্তা হি গতির্দুঃখং দেহবদ্ভিরবাপ্যতে ॥৫

অনির্দ্দেশ্যম্ (শব্দেন নির্দ্দেষ্টুমশক্যম্), অব্যক্তং (রূপাদিহীনং) সর্ব্বত্রগম্ ( সর্ব্বব্যাপি ) অচিন্ত্যং, কূটস্থম্ ( কূটে মায়াপ্রপঞ্চে অবস্থিতম্ ), অচলং ( স্পন্দনরহিতং ) [ অতএব ] ধ্রুবম্ ( নিত্যম্ ), অক্ষরম্ (অবিনাশি ব্রহ্ম ) পর্য্যুপাসতে (ধ্যায়ন্তি) সর্ব্বভূতহিতে রতাঃ তে মামেব প্রাপ্নুবন্তি ॥ ৩-৪

অন্বয়ঃ।—তেষাম্ অব্যক্তাসক্তচেতসাম্ (অব্যক্তে নির্ব্বিশেষে অক্ষরে আসক্তং চেতঃ যেষাম্ ) অধিকতরঃ ক্লেশঃ [ ভবতি ]; হি ( যতঃ ) অব্যক্তা গতিঃ ( নিষ্ঠা ) দেহবদ্ভিঃ দুঃখং [ যথা স্যাৎ তথা ] অবাপ্যতে ॥ ৫

---

নিরোধ করিয়া ইন্দ্রিয়াতীত অব্যক্ত, সর্ব্বব্যাপী, অচিন্ত্য, কূটস্থ, অচল, নিত্য—এতাদৃশ পরব্রহ্মস্বরূপ আমার উপাসনা করেন, সর্ব্বভূতের হিতসাধক সেই সকল ব্যক্তি আমাকেই প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৩-৪

অনুবাদ।—নির্গুণ-ব্রহ্মে আসক্তচিত্ত ব্যক্তিগণের অধিকতর ক্লেশ হইয়া থাকে ; যেহেতু দেহিগণ নির্গুণ ব্রহ্মবিষয়ক নিষ্ঠা নিরতিশয় ক্লেশে লাভ করিয়া থাকে ॥ ৫

**যে তু সর্ব্বাণি কর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরাঃ।**
**অনন্যেনৈব যোগেন মাং ধ্যায়ন্ত উপাসতে॥ ৬**
**তেষামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ।**
**ভবামি ন চিরাৎ পার্থ ময্যাবেশিত-চেতসাম্॥ ৭**
**ময্যেব মন আধৎস্ব ময়ি বুদ্ধিং নিবেশয়।**
**নিবসিষ্যসি ময্যেব অত ঊর্দ্ধং ন সংশয়ঃ॥ ৮**

**অন্বয়ঃ**।—যে তু সর্ব্বাণি কর্ম্মাণি ময়ি সংন্যস্য (সমর্প্য) মৎপরাঃ [ভূত্বা] অনন্যেন এব যোগেন (ভক্তিযোগেন) মাং ধ্যায়ন্তঃ উপাসতে, হে পার্থ! অহং ময়ি আবেশিতচেতসাং তেষাং মৃত্যুসংসারসাগরাৎ (মৃত্যুযুক্তাৎ সংসারসাগরাৎ) ন চিরাৎ (শীঘ্রমেব) সমুদ্ধর্ত্তা ভবামি॥ ৬-৭

**অন্বয়ঃ**।—ময়ি এব মনঃ আধৎস্ব (স্থিরীকুরু), ময়ি

---

অনুবাদ।—যাঁহারা আমাতে সমস্ত কর্ম্ম অর্পণ পূর্ব্বক মৎপরায়ণ হইয়া একান্ত ভক্তিযোগ সহকারে আমার ধ্যান করিতে করিতে উপাসনা করেন, আমি মদর্পিতচিত্ত সেই সকল ব্যক্তিকে অচিরকাল মধ্যেই মৃত্যুযুক্ত সংসার-সমুদ্র হইতে উদ্ধার করি॥ ৬-৭

**অথ চিত্তং সমাধাতুং ন শক্নোষি ময়ি স্থিরম্।**
**অভ্যাসযোগেন ততো মামিচ্ছাপ্তুং ধনঞ্জয় ॥ ৯**
**অভ্যাসেঽপ্যসমর্থোঽসি মৎকর্ম্মপরমো ভব।**
**মদর্থমপি কর্ম্মাণি কুর্ব্বন্ সিদ্ধিমবাপ্স্যসি ॥ ১০**

বুদ্ধিং নিবেশয় [ এবং কুর্ব্বন্ ] অতঃ ঊর্দ্ধং ( দেহান্তে ) ময়ি এব নিবসিষ্যসি; সংশয়ঃ ন ॥ ৮

অন্বয়ঃ।—হে ধনঞ্জয়! অথ ( যদি ) ময়ি ( ঈশ্বরে ) চিত্তং স্থিরং [ যথা স্যাৎ তথা ] সমাধাতুং (সম্যক্ স্থিরীকর্ত্তুং) ন শক্নোষি, ততঃ অভ্যাসযোগেন মাম্ আপ্তুম্ ( প্রাপ্তুম্ ) ইচ্ছ ( যতস্ব ) ॥ ৯

অন্বয়ঃ।—[ যদি পুনঃ ] অভ্যাসেঽপি অসমর্থঃ অসি

---

অনুবাদ।—আমাতেই মনকে স্থির কর, আমাতেই বুদ্ধি নিবেশ কর, তাহা হইলে দেহান্তে আমাতেই অবস্থান করিবে; ইহাতে সংশয় নাই ॥ ৮

অনুবাদ।—হে ধনঞ্জয়! যদি আমাতে চিত্ত সমাহিত করিতে না পার, তবে অভ্যাসযোগ দ্বারা আমাকে পাইতে ইচ্ছা কর ॥৯

অনুবাদ।—যদি অভ্যাসযোগেও অসমর্থ হও, তবে

অথৈতদপ্যশক্তোঽসি কর্ত্তুং মদ্‌যোগমাশ্রিতঃ।
সর্ব্বকর্ম্মফলত্যাগং ততঃ কুরু যতাত্মবান্॥ ১১
শ্রেয়ো হি জ্ঞানমভ্যাসাজ্‌জ্ঞানাদ্ধ্যানং বিশিষ্যতে।
ধ্যানাৎ কর্ম্মফলত্যাগস্ত্যাগাচ্ছান্তিরনন্তরম্॥ ১২

[তর্হি] মৎকর্ম্মপরমঃ ভব, মদর্থং কর্ম্মাণি কুর্ব্বন্ অপি সিদ্ধিম্ (মোক্ষম্) অবাপ্স্যসি॥ ১০

অন্বয়ঃ।—অথ (যদি) এতৎ অপি কর্ত্তুম্ অশক্তঃ (অসমর্থঃ) অসি, ততঃ (তর্হি) মদ্‌যোগম্ (মদেকশরণত্বম্) আশ্রিতঃ (আশ্রিতবান্) [সন্], যতাত্মবান্ (সংযতচিত্তঃ) [ভূত্বা] সর্ব্বকর্ম্মফলত্যাগং কুরু॥ ১১

অন্বয়ঃ।—[সম্যক্ জ্ঞানরহিতাৎ] অভ্যাসাৎ জ্ঞানং

---

মৎপ্রীতিসাধনার্থ কর্ম্মপরায়ণ হও। আমার প্রীতিসাধনার্থ কর্ম্মের অনুষ্ঠান করিলেও তুমি সিদ্ধি লাভ করিতে পারিবে॥ ১০

অনুবাদ।—যদি ইহাতেও অসমর্থ হও, তবে আমার শরণাপন্ন ও সংযতাত্মা হইয়া সর্ব্বকর্ম্মের ফলত্যাগ কর॥ ১১

অনুবাদ।—অভ্যাসযোগ অপেক্ষা জ্ঞান শ্রেষ্ঠ, জ্ঞান

**অদ্বেষ্টা সর্ব্বভূতানাং মৈত্রঃ করুণ এব চ।**
**নির্ম্মমো নিরহঙ্কারঃ সমদুঃখসুখঃ ক্ষমী॥ ১৩**
**সন্তুষ্টঃ সততং যোগী যতাত্মা দৃঢ়নিশ্চয়ঃ।**
**ময্যর্পিতমনোবুদ্ধির্যো মদ্‌ভক্তঃ স মে প্রিয়ঃ॥১৪**

শ্রেয়ঃ, জ্ঞানাৎ ধ্যানং বিশিষ্যতে; ধ্যানাৎ কর্ম্মফলত্যাগঃ [ শ্রেষ্ঠঃ ], ত্যাগাৎ [ কর্ম্মফলাসক্তিনিবৃত্ত্যা ] অনন্তরং শান্তিঃ ( সংসারোপশমঃ ) [ ভবতি ॥ ১২

অন্বয়ঃ।—সর্ব্বভূতানাম্ অদ্বেষ্টা মৈত্রঃ করুণঃ এব চ নির্ম্মমঃ ( মমেতি প্রত্যয়হীনঃ ) নিরহঙ্কারঃ, [ অন্যেন সহ ] সমদুঃখসুখঃ, ক্ষমী ( ক্ষমাশীলঃ ); সততং ( লাভেঽলাভেচ ) সন্তুষ্টঃ ( সদা প্রসন্নচিত্তঃ ), যোগী ( অপ্রমত্তঃ ), যতাত্মা ( সংযতস্বভাবঃ ) দৃঢ়নিশ্চয়ঃ, ময়ি অর্পিতমনোবুদ্ধিঃ [ ঈদৃশঃ] যঃ মদ্‌ভক্তঃ, সঃ মে ( মম ) প্রিয়ঃ ॥ ১৩-১৪

---

অপেক্ষা ধ্যান শ্রেষ্ঠ ও ধ্যান অপেক্ষা কর্ম্মফলত্যাগ শ্রেষ্ঠ; এই কর্ম্মফল ত্যাগের পর [ আসক্তি নিবৃত্তি হওয়ায় ] শান্তিলাভ হইয়া থাকে ॥ ১২

**অনুবাদ।—সর্ব্বভূতে** যথাক্রমে যাঁহার [ উত্তমে ]

**যস্মান্নোদ্বিজতে লোকো লোকান্নোদ্বিজতে চ যঃ।**
**হর্ষামর্ষভয়োদ্বেগৈর্ম্মুক্তো যঃ স চ মে প্রিয়ঃ ॥১৫**

অন্বয়ঃ।—যস্মাৎ লোকঃ ন উদ্বিজতে ( ভয়শঙ্কয়া সংক্ষোভং ন প্রাপ্নোতি ), যশ্চ লোকাৎ ন উদ্বিজতে, হর্ষামর্ষভয়োদ্বেগৈঃ ( হর্ষঃ স্বস্য ইষ্টলাভে উৎসাহঃ, অমর্ষঃ পরস্য লাভে অসহনঃ, ভয়ং ত্রাসঃ, উদ্বেগঃ ভয়াদিনিমিত্ত-চিত্তক্ষোভঃ এতৈঃ ) মুক্তঃ সঃ মে ( মম ) প্রিয়ঃ ॥ ১৫

---

অদ্বেষদৃষ্টি, [ সমানে ] মৈত্রীভাব ও [ অধমে ] করুণা আছে এবং যিনি মমত্বহীন ও নিরহঙ্কার, অন্যের সুখ-দুঃখে যিনি তুল্যসুখী বা তুল্যদুঃখী ; যিনি ক্ষমাশীল, সদা সন্তুষ্ট, সমাহিতচিত্ত, সংযতাত্মা, দৃঢ়নিশ্চয় এবং আমাতে মনোবুদ্ধি অর্পণকারী—ঈদৃশ ভক্ত আমার প্রিয় ॥ ১৩-১৪

অনুবাদ।—যাহা হইতে লোকে ভয়ে ক্ষুব্ধ হয় না ও যিনি অন্য হইতে সংক্ষোভ প্রাপ্ত হন না, যিনি হর্ষ অর্থাৎ স্বীয় ইষ্টলাভে উৎসাহ, অমর্ষ অর্থাৎ অন্যের লাভে অসহিষ্ণুতা এবং ভয় ও উদ্বেগ জন্য চিত্তক্ষোভ এইগুলি পরিত্যাগ করিয়াছেন, তাদৃশ ব্যক্তি আমার প্রিয় ॥ ১৫

অনপেক্ষঃ শুচির্দক্ষ উদাসীনো গতব্যথঃ।
সর্ব্বারম্ভপরিত্যাগী যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ॥১৬
যো ন হৃষ্যতি ন দ্বেষ্টি ন শোচতি ন কাঙ্ক্ষতি।
শুভাশুভপরিত্যাগী ভক্তিমান্ যঃ স মে প্রিয়ঃ॥১৭

অন্বয়ঃ।—অনপেক্ষঃ (যদৃচ্ছয়া উপস্থিতেঽপি অর্থে নিস্পৃহঃ) শুচিঃ (বাহ্যাভ্যন্তরশৌচসম্পন্নঃ) দক্ষঃ (অনলসঃ) উদাসীনঃ (পক্ষপাতশূন্যঃ) সর্ব্বারম্ভপরিত্যাগী [এবংবিধঃ] যঃ মদ্‌ভক্তঃ স মে (মম) প্রিয়ঃ॥ ১৬

অন্বয়ঃ।—যঃ [প্রিয়ং প্রাপ্য] ন হৃষ্যতি, [অপ্রিয়ং প্রাপ্য] ন দ্বেষ্টি; [ইষ্টনাশে] ন শোচতি; [অপ্রাপ্তং] ন কাঙ্ক্ষতি (অভিলষতি), শুভাশুভপরিত্যাগী (পুণ্যপাপত্যাগী) যঃ ভক্তিমান্, স মে (মম) প্রিয়ঃ॥ ১৭

---

অনুবাদ।—যিনি নিরপেক্ষ (যদৃচ্ছালব্ধ অর্থেও নিস্পৃহ) শুচি, দক্ষ, উদাসীন (পক্ষপাতশূন্য) ব্যথা-বর্জ্জিত ও সর্ব্ববিধ উদ্যম-পরিত্যাগী, এতাদৃশ ভক্ত আমার প্রিয়॥ ১৬

অনুবাদ।—যিনি প্রিয়বস্তু লাভে হৃষ্ট হন না, অপ্রিয় বস্তুতেও বিদ্বেষ করেন না, যিনি ইষ্টনাশে শোক করেন না,

**সমঃ শত্রৌ চ মিত্রে চ তথা মানাপমানয়োঃ।**
**শীতোষ্ণসুখদুঃখেষু সমঃ সঙ্গবিবর্জ্জিতঃ ॥ ১৮**
**তুল্যনিন্দাস্তুতির্মৌনী সন্তুষ্টো যেন কেনচিৎ।**
**অনিকেতঃ স্থিরমতির্ভক্তিমান্ মে প্রিয়ো নরঃ॥১৯**

অন্বয়ঃ।—শত্রৌ মিত্রে চ, তথা মানাপমানয়োঃ সমঃ ( একরূপঃ হর্ষবিষাদশূন্য ইত্যর্থঃ ) শীতোষ্ণসুখদুঃখেষু [ সমঃ] সঙ্গবিবর্জ্জিতঃ ( ক্বচিদপি অনাসক্তঃ ); তুল্যনিন্দাস্তুতিঃ, মৌনী ( সংযতবাক্ ), যেন কেনচিৎ ( যথাপ্রাপ্তেন অর্থেন ) সন্তুষ্টঃ, অনিকেতঃ ( নিয়তবাস-শূন্যঃ ) স্থিরমতিঃ ( ব্যবস্থিত-চিত্তঃ ) [ ঈদৃশঃ ] ভক্তিমান্ নরঃ মে ( মম ) প্রিয়ঃ ॥ ১৮-১৯

---

অপ্রাপ্ত বস্তুর আকাঙ্ক্ষা করেন না এবং পুণ্য ও পাপ ত্যাগ করিয়াছেন, এতাদৃশ ভক্তিমান্ পুরুষ আমার প্রিয় ॥ ১৭

অনুবাদ।—যাঁহার শত্রু ও মিত্রে তুল্যদৃষ্টি, মান ও অপমানে সমজ্ঞান, শীত, উষ্ণ ও সুখদুঃখে তুল্যবোধ এবং যিনি আসক্তিহীন, এবং নিন্দা ও স্তুতি যাঁহার সমান, যিনি মৌনী, যদৃচ্ছালাভে সন্তুষ্ট, নির্দ্দিষ্ট বাসস্থান যাঁহার নাই, এবং স্থিরমতি, ও ভক্তিমান্—ঈদৃশ ব্যক্তি আমার প্রিয় ॥ ১৮-১৯

যে তু ধর্ম্মামৃতমিদং যথোক্তং পর্য্যুপাসতে।
শ্রদ্দধানা মৎপরমা ভক্তাস্তেঽতীব মে প্রিয়াঃ ॥২০

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে ভক্তি-যোগো
নাম দ্বাদশোঽধ্যায়ঃ।

অন্বয়ঃ।—যে তু যথোক্তম্ (উক্তপ্রকারম্) ইদং ধর্ম্মামৃতং পর্য্যুপাসতে (অনুতিষ্ঠন্তি), শ্রদ্দধানাঃ (শ্রদ্ধাং কুর্ব্বন্তঃ), মৎপরমাঃ (মৎপরায়ণাঃ) তে ভক্তাঃ (মদ্ভক্তাঃ) মে (মম) অতীব প্রিয়াঃ ॥ ২০

---

অনুবাদ।—যাঁহারা শ্রদ্ধাসমন্বিত ও মৎপরায়ণ হইয়া মৎকথিত অমৃতত্বসাধক ধর্ম্মের অনুষ্ঠান করেন, সেই ভক্তগণ আমার অতীব প্রিয় ॥ ২০

ইতি ভক্তিযোগ।

# ত্রয়োদশোঽধ্যায়ঃ।

অর্জ্জুন উবাচ।

[ প্রকৃতিং পুরুষঞ্চৈব ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞমেব চ।
এতদ্‌বেদিতুমিচ্ছামি জ্ঞানং জ্ঞেয়ঞ্চ কেশব॥ ]

শ্রীভগবানুবাচ।

ইদং শরীরং কৌন্তেয় ক্ষেত্রমিত্যভিধীয়তে।
এতদ্‌যো বেত্তি তং প্রাহুঃ ক্ষেত্রজ্ঞ ইতি তদ্বিদঃ॥ ১

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ।—হে কেশব! প্রকৃতিং পুরুষং চ এব ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞঞ্চ এব, জ্ঞানং জ্ঞেয়ঞ্চ এব—এতৎ বেদিতুম্ ইচ্ছামি॥ শ্রীভগবান্ উবাচ—হে কৌন্তেয়! ইদং (ভোগায়তনং) শরীরং [সংসারস্য প্ররোহভূমিত্বাৎ] "ক্ষেত্রম্" ইতি অভিধীয়তে (কথ্যতে); যঃ এতদ্বেত্তি (অহং মম ইতি মন্যতে), তদ্বিদঃ (ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিবেকজ্ঞাঃ) [কৃষীবলবত্তৎফলভোক্তৃত্বাৎ] "ক্ষেত্রজ্ঞ" ইতি প্রাহুঃ॥ ১

---

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন।—হে কেশব! প্রকৃতি, পুরুষ, ক্ষেত্র, ক্ষেত্রজ্ঞ, জ্ঞান ও জ্ঞেয় জানিতে ইচ্ছা করি। শ্রীভগবান্ কহিলেন,—হে কৌন্তেয়! এই দেহকে "ক্ষেত্র"

ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি সর্ব্বক্ষেত্রেষু ভারত।
ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্জ্ঞানং যত্তজ্‌জ্ঞানং মতং মম॥ ২
তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্‌ চ যদ্‌বিকারি যতশ্চ যৎ।
স চ যো যৎপ্রভাবশ্চ তৎ সমাসেন মে শৃণু॥ ৩

অন্বয়ঃ।—হে ভারত! সর্ব্বক্ষেত্রেষু অপি [ অনুগতং ] মাং চ ক্ষেত্রজ্ঞং ( সংসারিণং জীবং) বিদ্ধি ; ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ যৎ [ বৈলক্ষণ্যেন ] জ্ঞানং, তৎ [ মোক্ষহেতুত্বাৎ ] জ্ঞানং [ ইতি ] মম মতম্‌ ( অভিমতম্‌ )॥ ২

অন্বয়ঃ।—তৎ ক্ষেত্রং [ স্বরূপতঃ ] যৎ, যাদৃক্‌চ (ইচ্ছাদি-ধর্ম্মকম্‌ ), যদ্বিকারি ( যৈঃ ইন্দ্রিয়াদিবিকারৈঃ যুক্তং ),

---

বলা যায় ; যিনি ইহাকে জানেন ; ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞ-বিবেকিগণ তাঁহাকে ক্ষেত্রজ্ঞ বলিয়া থাকেন॥ ১

অনুবাদ।—হে ভারত! সর্ব্বক্ষেত্রে অনুপ্রবিষ্ট আমাকে ক্ষেত্রজ্ঞ বলিয়া জানিবে। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ—এতদুভয়ের পৃথক্‌ পৃথক্‌ জ্ঞানই ( মোক্ষ সাধক বলিয়া ) আমার মতে প্রকৃত জ্ঞান বলিয়া জানিবে॥ ২

অনুবাদ।—সেই ক্ষেত্র ( দেহ ) [ স্বরূপতঃ ] যাহা,

ঋষিভির্বহুধা গীতং ছন্দোভির্বিবিধৈঃ পৃথক্।
ব্রহ্মসূত্রপদৈশ্চৈব হেতুমদ্ভির্বিনিশ্চিতৈঃ॥ ৪

যতশ্চ (প্রকৃতি-পুরুষসংযোগাৎ) [ভবতি], যচ্চ (যৈঃ প্রকারৈঃ স্থাবরজঙ্গমাদিভেদৈঃ ভিন্নং,) স চ (ক্ষেত্রজ্ঞঃ) [স্বরূপতঃ] যঃ যৎপ্রভাবঃ (অচিন্ত্যৈশ্বর্য্যযোগেন যৈঃ প্রভাবৈঃ সম্পন্নঃ) তৎ [সর্ব্বমেব] সমাসেন (সংক্ষেপতঃ) মে (মৎসকাশাৎ) শৃণু (অবগচ্ছ)॥ ৩

অন্বয়ঃ।—[যৎ] ঋষিভিঃ (বশিষ্ঠাদিভিঃ) বহুধা গীতং (নিরূপিতং), ব্রহ্মসূত্রপদৈশ্চ (বহুধা গীতম্); হেতুমদ্ভিঃ

---

যাদৃশ (ইচ্ছাদি ধর্ম্মী); যদ্‌বিকারি অর্থাৎ যেরূপ ইন্দ্রিয়াদি বিকারযুক্ত, যাহা হইতে অর্থাৎ প্রকৃতি পুরুষ সংযোগ হইতে জাত এবং যাহা অর্থাৎ স্থাবর-জঙ্গমাদিভেদে যেরূপ বিভিন্ন-রূপে প্রতীয়মান এবং সেই ক্ষেত্রজ্ঞ স্বরূপতঃ যাহা এবং যেরূপ অচিন্ত্য ঐশ্বর্য্যযোগে প্রভাবশালী, তাহা সংক্ষেপে আমার নিকট শ্রবণ কর॥ ৩

অনুবাদ।—যাহা বশিষ্ঠাদি ঋষিগণ নানা প্রকারে নিরূপণ করিয়াছেন, ব্রহ্মসূত্র অর্থাৎ ব্রহ্মনিরূপক শ্রুতিবাক্য এবং ব্রহ্মপদ অর্থাৎ যদ্দ্বারা ব্রহ্মকে সাক্ষাৎ জ্ঞাত হওয়া যায়

মহাভূতান্যহঙ্কারো বুদ্ধিরব্যক্তমেব চ।
ইন্দ্রিয়াণি দশৈকঞ্চ পঞ্চ চেন্দ্রিয়গোচরাঃ ॥৫
ইচ্ছা দ্বেষঃ সুখং দুঃখং সঙ্ঘাতশ্চেতনা ধৃতিঃ।
এতৎ ক্ষেত্রং সমাসেন সবিকারমুদাহৃতম্ ॥ ৬

বিনিশ্চিতৈঃ (অসন্দিগ্ধার্থপ্রতিপাদকৈঃ) বিবিধৈঃ (বিচিত্রৈঃ নিত্যনৈমিত্তিক কাম্যকর্ম্মাদিবিষয়ৈঃ) ছন্দোভিঃ (বেদৈঃ পৃথক্ (নানাপূজনীয়দেবতারূপেণ) [বহুধা গীতং], [তৎ সর্ব্বমেব সংক্ষেপতঃ তুভ্যং কথয়িষ্যামি] ॥ ৪

অন্বয়ঃ।—মহাভূতানি (ভূম্যাদীনি পঞ্চ), [তৎকারণ-ভূতঃ] অহঙ্কারঃ, বুদ্ধিঃ, অব্যক্তং (মূলপ্রকৃতিঃ) এব,

---

ইত্যাদি স্বরূপ-লক্ষণ-বিষয়ক শ্রুতিবাক্য দ্বারা তাঁহারা যাহা নানা রূপে নির্ণয় করিয়াছেন, এবং যুক্তিযুক্ত ও অসন্দিগ্ধ অর্থের প্রতিপাদক বিবিধ নিত্য-নৈমিত্তিকাদি কর্ম্ম বিষয়ক বেদবাক্য দ্বারা পৃথক্ পৃথক্ রূপে [নানা পূজনীয় দেবতারূপে] নিরূপণ করিয়াছেন [নিতান্ত দুর্গ্রহ হইলেও] তৎসমুদয় সংক্ষেপে বলিতেছি] ॥ ৪

অনুবাদ।—পঞ্চ মহাভূত, (ক্ষিতি, অপ্, তেজঃ,

অমানিত্বমদম্ভিত্বমহিংসা ক্ষান্তিরার্জবম্।
আচার্য্যোপাসনং শৌচং স্থৈর্য্যমাত্মবিনিগ্রহঃ ॥৭

ইন্দ্রিয়াণি দশ, একং (মনঃ) চ, ইন্দ্রিয়গোচরাশ্চ পঞ্চ (তন্মাত্ররূপা এব শব্দাদয়ঃ; তদেবং চতুর্ব্বিংশতি তত্ত্বানি উক্তানি) ইচ্ছা, দ্বেষঃ, সুখং, দুঃখং সংঘাতঃ (শরীরং), চেতনা (জ্ঞানাত্মিকা মনোবৃত্তিঃ), ধৃতিঃ (ধৈর্য্যং), এতৎ সবিকারং (ইন্দ্রিয়াদিবিকারসংহিতং) ক্ষেত্রং সমাসেন (সংক্ষেপতঃ) উদাহৃতম্ (কথিতম্) [ইতি ক্ষেত্রোপসংহারঃ] ॥ ৫।৬

অন্বয়ঃ।—অমানিত্বম্ (স্বগুণশ্লাঘারাহিত্যম্) অদম্ভিত্বম্ (দম্ভরাহিত্যম্) অহিংসা (পরপীড়াবর্জ্জনং) ক্ষান্তিঃ

---

মরুৎ ব্যোম) [তাহাদের কারণস্বরূপ] অহঙ্কার, বুদ্ধি, অব্যক্ত, (মূল প্রকৃতি), শ্রোত্রাদি দশ ইন্দ্রিয়, মনঃ, শ্রোত্রাদির পঞ্চ বিষয়, (রূপ, রস, গন্ধ, স্পর্শ ও শব্দ এই চতুর্ব্বিংশতি-তত্ত্ব)। ইচ্ছা, দ্বেষঃ সুখ, দুঃখ, সংঘাত (দেহ), চেতনা (জ্ঞানাত্মিকা মনোবৃত্তি) ও ধৃতি—এই সকল ইন্দ্রিয়াদি বিকারের সহিত ক্ষেত্র সংক্ষেপে কহিলাম ॥ ৫।৬

অনুবাদ।—আত্মশ্লাঘাহীনতা, অদাম্ভিকতা, অহিংসা,

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যমনহঙ্কার এব চ।
জন্মমৃত্যুজরাব্যাধিদুঃখদোষানুদর্শনম্ ॥ ৮
অসক্তিরনভিষ্বঙ্গঃ পুত্রদারগৃহাদিষু।
নিত্যঞ্চ সমচিত্তত্বমিষ্টানিষ্টোপপত্তিষু ॥ ৯

(সহিষ্ণুতা), আর্জ্জবম্ (অবক্রতা) আচার্য্যোপাসনং (সদ্‌-গুরুসেবনং) [বাহ্যম্ আভ্যন্তরঞ্চ] শৌচং, (শুচিতা), স্থৈর্য্যং (সন্মার্গপ্রবৃত্তস্য তদেকনিষ্ঠা), আত্মবিনিগ্রহঃ (শরীরসংযমঃ); ইন্দ্রিয়ার্থেষু (বিষয়াদিষু) বৈরাগ্যম্, অনহঙ্কার এব চ, জন্মমৃত্যুজরাব্যাধি-দুঃখদোষানুদর্শনম্ (জন্মাদিষু দুঃখদোষয়োরনুদর্শনং পুনঃ পুন-রালোচনম্) পুত্রদার-গৃহাদিষু অসক্তিঃ (প্রীতিত্যাগঃ), অনভিষ্বঙ্গশ্চ (পুত্রাদীনাং সুখে দুঃখে বা অহমেব সুখী দুঃখী বা ইতি অধ্যাসাতিরেকাভাবঃ) ইষ্টানিষ্টোপপত্তিষু (ইষ্টানিষ্টপ্রাপ্তিষু) নিত্যত্বং সমচিত্তত্বং (হর্ষবিষাদশূন্যতা); ময়ি চ অনন্য-যোগেন (সর্ব্বাত্মদৃষ্ট্যা) অব্যভিচারিণী (একান্তা) ভক্তিঃ,

---

ক্ষমা, সরলতা, গুরুসেবা, সর্ব্ববিধ শৌচ, সৎকার্য্যে দৃঢ়তা এবং আত্মনিগ্রহ; বিষয়বৈরাগ্য, অহঙ্কারশূন্যতা এবং জন্ম,

**ময়ি চানন্যযোগেন ভক্তিরব্যভিচারিণী।**
**বিবিক্তদেশসেবিত্বমরতির্জ্জনসংসদি ॥ ১০**
**অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং তত্ত্বজ্ঞানার্থদর্শনম্।**
**এতজ্‌জ্ঞানমিতি প্রোক্তমজ্ঞানং যদতোঽন্যথা ॥ ১১**

বিবিক্তদেশসেবিত্বং ( নির্জ্জনস্থানসেবনং ) জনসংসদি (প্রাকৃতানাং জনানাং সভায়াম্ ) অরতিঃ ( রত্যভাবঃ ) ; অধ্যাত্মজ্ঞাননিত্যত্বম্ ( আত্মানম্ অধিকৃত্য প্রবৃত্তং জ্ঞানম্ অধ্যাত্মং, তস্মিন্ আত্মানাত্মবিবেকজ্ঞানে নিত্যত্বং ) তত্ত্বজ্ঞানার্থদর্শনম্ ( তত্ত্বজ্ঞানস্য অর্থঃ প্রয়োজনং মোক্ষঃ তস্য দর্শনং—মোক্ষস্য সর্ব্বোৎকৃষ্টতালোচনমিত্যর্থঃ ) এতৎ ( অমানিত্বমিত্যাদি বিংশতিসংখ্যকং ) জ্ঞানম্ ইতি প্রোক্তম্ ; যৎ অতঃ অন্যথা ( অস্মাদ্‌বিপরীতং ) তৎ অজ্ঞানম্ ॥ ৭-১১

---

মৃত্যু, জরা ও ব্যাধিতে দুঃখ ও দোষের পুনঃ পুনঃ আলোচনা; পুত্র, স্ত্রী, গৃহাদি পদার্থে অনাসক্তি, পুত্রাদির সুখদুঃখে আপনাকে সুখী বা দুঃখী মনে না করা, এবং ইষ্টানিষ্টলাভে সর্ব্বদা সমচিত্ততা ; আমাতে অনন্যযোগ অর্থাৎ সর্ব্বভূতে আত্মদৃষ্টি দ্বারা অব্যভিচারিণী ভক্তি, চিত্তপ্রসাদকর নির্জ্জন

জ্ঞেয়ং যত্তৎ প্রবক্ষ্যামি যজ্‌জ্ঞাত্বামৃতমশ্নুতে।
অনাদিমৎ পরং ব্রহ্ম ন সত্তন্নাসদুচ্যতে॥ ১২
সর্ব্বতঃ পাণিপাদং তৎ সর্ব্বতোঽক্ষিশিরোমুখম্‌।
সর্ব্বতঃ শ্রুতিমল্লোকে সর্ব্বমাবৃত্য তিষ্ঠতি॥ ১৩

অন্বয়ঃ।—যৎ জ্ঞেয়ং তৎ প্রবক্ষ্যামি ( কথয়িষ্যামি ); যৎ (জ্ঞেয়ং বস্তু) জ্ঞাত্বা অমৃতম্‌ ( মোক্ষম্‌ ) অশ্নুতে ( প্রাপ্নোতি ) তৎ অনাদিমৎ ( ন আদিমৎ ) পরং ( নিরতিশয়ং ) ব্রহ্ম; [ তৎ বস্তু ] ন সৎ ন অসৎ উচ্যতে॥ ১২

অন্বয়ঃ।—তৎ সর্ব্বতঃ পাণিপাদং সর্ব্বতঃ অক্ষিশিরো-

---

স্থানে বাস ও সাধারণ লোকের সহবাসে অপ্রীতি; অধ্যাত্ম-জ্ঞান-নিষ্ঠা, তত্ত্বজ্ঞানের অর্থ ( মোক্ষ ) সম্বন্ধে আলোচনা —এই অমানিত্বাদি কুড়িটি বিষয় [ জ্ঞানসাধক বলিয়া ] জ্ঞানরূপে অভিহিত হইয়া থাকে; এবং যাহা এই গুলির বিপরীত তাহা অজ্ঞান বলিয়া গণনীয়॥ ৭-১১

অনুবাদ।—এক্ষণে মুমুক্ষুদিগের যাহা জ্ঞেয়, তাহা তোমাকে বলিতেছি। যাহা জানিলে অমৃতত্বলাভ করা যায়; তাহা উৎপত্তিবিহীন, পরব্রহ্ম, তাহা সৎও নহে—অসৎও নহে [ বিধি ও নিষেধ মুখে প্রমাণের অতীত ]॥১২

সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং সর্ব্বেন্দ্রিয়বিবর্জ্জিতম্।
অসক্তং সর্ব্বভৃচ্চৈব নির্গুণং গুণভোক্তৃ চ ॥১৪
বহিরন্তশ্চ ভূতানামচরং চরমেব চ।
সূক্ষ্মত্বাৎ তদবিজ্ঞেয়ং দূরস্থং চান্তিকে চ তৎ ॥১৫

মুখং, সর্ব্বতঃ শ্রুতিমৎ ( শ্রবণেন্দ্রিয়ৈঃ যুক্তং ) [ সৎ ] লোকে ( ব্রহ্মাণ্ডে ) সর্ব্বম্ আবৃত্য ( আচ্ছাদ্য) তিষ্ঠতি (বর্ত্ততে) ॥ ১৩

অন্বয়ঃ।—সর্ব্বেন্দ্রিয়গুণাভাসং, সর্ব্বেন্দ্রিয়বিবর্জ্জিতং, অসক্তং ( সত্ত্বাদিগুণরহিতং ) চ, [ অথচ ] গুণভোক্তৃ ( গুণানাং সত্ত্বাদীনাং ভোক্তৃ পালকং ) চ ॥ ১৪

অন্বয়ঃ।—তৎ ( জ্ঞেয়ং বস্তু ) ভূতানাং বহিশ্চ অন্তশ্চ

---

অনুবাদ।—সেই বস্তুটি সর্ব্বত্র হস্তপদবিশিষ্ট, সর্ব্বত্র নেত্র মস্তক ও মুখ বিশিষ্ট, সর্ব্বত্র শ্রবণেন্দ্রিয়বিশিষ্ট এবং ব্রহ্মাণ্ডে সর্ব্বত্র ব্যাপিয়া অবস্থিত আছেন ॥ ১৩

অনুবাদ—তিনি সমুদয় ইন্দ্রিয়গণের বৃত্তিতে রূপাদি আকারে প্রকাশমান অথচ স্বয়ং সর্ব্বেন্দ্রিয়-বিবর্জ্জিত; নিঃসঙ্গ অথচ সর্ব্বপদার্থের আধারস্বরূপ; স্বয়ং নির্গুণ অথচ সত্ত্বাদিগুণের পালক ॥ ১৪

**অবিভক্তঞ্চ ভূতেষু বিভক্তমিব চ স্থিতম্।**
**ভূতভর্ত্তৃ চ তজ্‌জ্ঞেয়ং গ্রসিষ্ণু প্রভবিষ্ণু চ॥ ১৬**

[ বর্ত্ততে ] অচরং ( স্থাবরং ) চরঞ্চ ( জঙ্গমঞ্চ ) এব; সূক্ষ্মত্বাৎ ( রূপহীনত্বৎ ) তৎ অবিজ্ঞেয়ং ( ইয়ত্তয়া জ্ঞাতুমশক্যম্ ); [ অবিদুষাঞ্চ ] দূরস্থং, [ বিদুষাং পুনঃ ] অন্তিকে ( সমীপে ) [ নিত্যসন্নিহিতম্ ] চ [ বিরাজতে ]॥ ১৫

অন্বয়ঃ।—[ তৎ জ্ঞেয়ং বস্তু ] ভূতেষু চ [ কারণাত্মনা ] অবিভক্তং [ কার্য্যাত্মনা] বিভক্তঞ্চ ইব স্থিতম্; [স্থিতিকালে] ভূতভর্ত্তৃ, ( ভূতপোষকম্ ); [ প্রলয়কালে ] গ্রসিষ্ণু ( গ্রসনশীলং ); [ সৃষ্টিকালে ] প্রভবিষ্ণুচ ( প্রভবনশীলম্ )॥ ১৬

---

অনুবাদ।—সেই জ্ঞেয় বস্তুটি সর্ব্বভূতের বাহিরে ও অন্তরে অবস্থিত আছেন, স্থাবর ও জঙ্গম তিনি; অতি সূক্ষ্ম বলিয়া অতি অবিজ্ঞেয়, [ অজ্ঞদিগের সম্বন্ধে ) দূর হইতেও দূরে এবং [ জ্ঞানীদিগের সম্বন্ধে ] অতি নিকট হইতেও নিকটে বিরাজ করিতেছেন॥ ১৫

অনুবাদ।—তিনি সর্ব্বভূতে ( কারণরূপে ) অভিন্ন এবং ( কার্য্যরূপে ) ভিন্নভাবে প্রতীয়মান; তিনি ( সৃষ্টিকালে ) ভূত-সকলের উৎপাদক, ( স্থিতিকালে ) পালক ও ( প্রলয়কালে ) সংহারক॥ ১৬

জ্যোতিষামপি তজ্জ্যোতিস্তমসঃ পরমুচ্যতে।
জ্ঞানং জ্ঞেয়ং জ্ঞানগম্যং হৃদি সর্ব্বস্য বিষ্ঠিতম্ ॥১৭
ইতি ক্ষেত্রং তথা জ্ঞানং জ্ঞেয়ঞ্চোক্তং সমাসতঃ।
মদ্ভক্ত এতদ্‌বিজ্ঞায় মদ্ভাবায়োপপদ্যতে ॥ ১৮

অন্বয়ঃ।—তৎ জ্যোতিষাম্ (সূর্য্যাদীনাম্) অপি জ্যোতিঃ, [অতএব] তমসঃ [অজ্ঞানাৎ] পরম্ (তেন অসংস্পৃষ্টম্) উচ্যতে। [তদেব] জ্ঞানং (বুদ্ধিবৃত্তৌ রূপাদ্যাকারেণ অভিব্যক্তং) [তদেব] জ্ঞেয়ং (জ্ঞাতব্যং) জ্ঞানগম্যঞ্চ (জ্ঞান-সাধনেন প্রাপ্যং চ), সর্ব্বস্য (প্রাণিজাতস্য) হৃদি বিষ্ঠিতং (নিয়ন্তৃতয়া অধিষ্ঠিতম্) ॥ ১৭

অন্বয়ঃ।—ইতি (এবং) ক্ষেত্রং (মহাভূতাদি-ধৃত্যন্তং), তথা জ্ঞানং (অমানিত্বাদি তত্ত্বজ্ঞানার্থদর্শনমিত্যন্তং), জ্ঞেয়ঞ্চ (অনাদিমৎ পরং ব্রহ্মেত্যাদি বিষ্ঠিতমিত্যন্তং), সমাসতঃ

---

অনুবাদ।—তিনি সূর্য্যাদি জ্যোতিষ্কগণের জ্যোতিঃ-স্বরূপ (অতএব) তিনি অজ্ঞানরূপ অন্ধকারের অতীত; তিনিই জ্ঞান, তিনিই জ্ঞেয়, জ্ঞানগম্য এবং সকলের হৃদয়ে নিয়ন্তৃরূপে অধিষ্ঠিত আছেন ॥ ১৭

অনুবাদ।—এইরূপে তোমার নিকট ক্ষেত্র, জ্ঞান, জ্ঞেয়,

প্রকৃতিং পুরুষঞ্চৈব বিদ্ধ্যনাদী উভাবপি।
বিকারাংশ্চ গুণাংশ্চৈব বিদ্ধি প্রকৃতিসম্ভবান্ ॥১৯
কার্য্যকারণ-কর্ত্তৃত্বে হেতুঃ প্রকৃতিরুচ্যতে।
পুরুষঃ সুখদুঃখানাং ভোক্তৃত্বে হেতুরুচ্যতে ॥২০

( সংক্ষেপেণ ) উক্তম্। মদ্ভক্তঃ এতদ্বিজ্ঞায় মদ্ভাবায় ( ব্রহ্মত্বায় ) উপপদ্যতে ( যুজ্যতে ) ॥ ১৮

অন্বয়ঃ।—প্রকৃতিং পুরুষঞ্চ, উভৌ এব, অনাদী বিদ্ধি; বিকারাংশ্চ ( দেহেন্দ্রিয়াদীন্ ) গুণান্ ( গুণপরিণামান্ সুখ-দুঃখমোহাদীন্ ) চ এব প্রকৃতিসম্ভবান্ বিদ্ধি ( জানীহি ) ॥১৯

অন্বয়ঃ।—কার্য্যকারণকর্ত্তৃত্বে (কার্য্যং শরীরং, কারণানি ইন্দ্রিয়াণি, তেষাং কর্তৃত্বে, তদাকার-পরিণামে ), প্রকৃতিঃ

---

এই তিনটির বিষয় সংক্ষেপে কহিলাম; আমার ভক্ত ইহা-জানিয়া আমার ভাব ( ব্রহ্মত্ব ) প্রাপ্তির যোগ্য হন ॥ ১৮

অনুবাদ।—প্রকৃতি ও পুরুষ উভয়ই অনাদি বলিয়া জানিবে। [ দেহেন্দ্রিয়াদি ] বিকার-সমূহ ও [ সুখদুঃখাদি ] গুণপরিণাম—এ গুলিকে প্রকৃতি হইতে উৎপন্ন জানিবে ॥১৯

অনুবাদ।—কার্য্য ( দেহ ) ও কারণ ( ইন্দ্রিয়গণ );

**পুরুষঃ প্রকৃতিস্থো হি ভুঙ্‌ক্তে প্রকৃতিজান্ গুণান্।**
**কারণং গুণসঙ্গোঽস্য সদসদ্‌যোনিজন্মসু ॥ ২১**

হেতুঃ উচ্যতে, পুরুষঃ ( জীবঃ ) সুখদুঃখানাং ভোক্তৃত্বে হেতুঃ উচ্যতে ( কথ্যতে ) ॥ ২০

অন্বয়ঃ।—হি ( যতঃ ) পুরুষঃ প্রকৃতিস্থঃ ( প্রকৃতি-কার্য্যে দেহে তাদাত্ম্যেন স্থিতঃ ), [ অতঃ ] প্রকৃতিজান্ ( প্রকৃতিসম্ভূতান্ ) গুণান্ ( তজ্জনিতান্ সুখদুঃখাদীন্ ) ভুঙ্‌ক্তে ; অস্য চ ( পুরুষস্য ) সদসদ্‌যোনিজন্মসু ( দেব-মানব-তির্য্যগ-যোনি-জন্মসু ) গুণসঙ্গঃ ( গুণৈঃ শুভাশুভ-কর্ম্মকারিভিঃ ইন্দ্রিয়ৈঃ সঙ্গঃ ) কারণম্ ॥ ২১

---

ইহাদের কর্ত্তৃত্ব সম্বন্ধে প্রকৃতিই হেতু, আর পুরুষ সুখদুঃখের ভোক্তৃত্ব সম্বন্ধে হেতু বলিয়া অভিহিত হন ॥ ২০

অনুবাদ।—যেহেতু পুরুষ প্রকৃতি-কার্য্য এই দেহে তাদাত্ম্যরূপে অবস্থিত ; এজন্য প্রকৃতিজাত গুণ সুখদুঃখাদি ভোগ করেন ; পরন্তু পুরুষের সৎ ( দেবাদি ) অসৎ ( পশ্বাদি) যোনিতে যে জন্ম হয়, তদ্‌বিষয়ে শুভাশুভ-কর্ম্মকারী ইন্দ্রিয়গণের সঙ্গই কারণ ॥ ২১

উপদ্রষ্টানুমন্তা চ ভর্ত্তা ভোক্তা মহেশ্বরঃ।
পরমাত্মেতি চাপ্যুক্তো দেহেঽস্মিন্ পুরুষঃ পরঃ॥২২
য এবং বেত্তি পুরুষং প্রকৃতিঞ্চ গুণৈঃ সহ।
সর্ব্বথা বর্ত্তমানোঽপি ন স ভূয়োঽভিজায়তে॥২৩

অন্বয়ঃ।—অস্মিন্ (প্রকৃতিকার্য্যে) দেহে [বর্ত্তমানঃ অপি] পুরুষঃ পরঃ (ভিন্নঃ); [যস্মাৎ] উপদ্রষ্টা )পৃথকগ্ভূত এব সমীপে স্থিত্বা দ্রষ্টা), [তথা] অনুমন্তা (সন্নিধিমাত্রেণ অনুগ্রাহকঃ) চ, [ঐশ্বরেণ রূপেণ] ভর্ত্তা (বিধায়কঃ), ভোক্তা (পালকঃ), মহেশ্বরঃ (ব্রহ্মাদীনামপি পতিঃ), পরমাত্মা (অন্তর্য্যামী) চ ইতি অপি উক্তঃ॥ ২২

অন্বয়ঃ।—যঃ এবং পুরুষং [তথা] গুণৈঃ (সুখদুঃখাদি-পরিণামৈঃ) সহ প্রকৃতিঞ্চ বেত্তি (বিজানাতি), সঃ সর্ব্বথা

---

অনুবাদ।—পুরুষ প্রকৃতিতে অবস্থিত হইয়াও প্রকৃতি হইতে ভিন্ন; কারণ, তিনি উপদ্রষ্টা (সাক্ষী) অনুমন্তা (নিকটে থাকিয়া অনুগ্রাহক),[ঐশ্বরিক রূপে] ভর্ত্তা (ভরণ কর্ত্তা) ভোক্তা (পালক) মহেশ্বর অর্থাৎ সকলেরই ঈশ্বর এবং পরমাত্মা (অন্তর্য্যামী) বলিয়া অভিহিত॥ ২২

অনুবাদ।—যিনি, এইরূপে পুরুষকে এবং বিকারাদি

ধ্যানেনাত্মনি পশ্যন্তি কেচিদাত্মানমাত্মনা।
অন্যে সাঙ্খ্যেন যোগেন কর্ম্মযোগেন চাপরে ॥২৪
অন্যে ত্বেবমজানন্তঃ শ্রুত্বান্যেভ্য উপাসতে।
তেঽপি চাতিতরন্ত্যেব মৃত্যুং শ্রুতিপরায়ণাঃ ॥২৫

( বিধিমভিলঙ্ঘ্য ) বর্ত্তমানঃ অপি ভূয়ঃ ( পুনঃ ) ন অভিজায়তে [ পরন্তু মুচ্যতে এব ] ॥ ২৩

অন্বয়ঃ।—কেচিৎ ধ্যানেন আত্মনি ( দেহে এব ) আত্মনা ( মনসা ) আত্মানং পশ্যন্তি ; অন্যে সাঙ্খ্যেন ( প্রকৃতিপুরুষবৈলক্ষণ্যালোচনেন ) ; [ অন্যেচ ] যোগেন ( অষ্টাঙ্গেন ) ; অপরে চ কর্ম্মযোগেন ( পশ্যন্তি ) ॥ ২৪

অন্বয়ঃ।—অন্যে তু এবং (সাঙ্খ্যযোগাদিমার্গেণ আত্মানং

---

গুণ সহিত প্রকৃতিকে অবগত আছেন, তিনি যে কোন অবস্থায় ( বিধি লঙ্ঘন করিয়াও ) বর্ত্তমান থাকিলেও পুনর্জ্জন্ম লাভ করেন না ॥ ২৩

অনুবাদ।—কেহ ধ্যান যোগে এই দেহেই মনদ্বারা আত্মাকে দর্শন করেন,কেহ বা প্রকৃতিপুরুষবৈলক্ষণ্যালোচন রূপ সাংখ্যযোগ দ্বারা এবং কেহ বা অষ্টাঙ্গ যোগ দ্বারা আর কেহ বা কর্ম্মযোগ দ্বারা আত্মাকে দর্শন করেন ॥ ২৪

**যাবৎ সঞ্জায়তে কিঞ্চিৎ সত্ত্বং স্থাবরজঙ্গমম্।**
**ক্ষেত্রক্ষেত্রজ্ঞসংযোগাত্তদ্বিদ্ধি ভরতর্ষভ ॥ ২৬**

সাক্ষাৎ কর্ত্তুম্) অজানন্তঃ অন্যেভ্যঃ (আচার্য্যেভ্যঃ) [উপদেশতঃ] শ্রুত্বা উপাসতে (ধ্যায়ন্তি), তেঽপি-শ্রুতিপরায়ণাঃ (উপদেশশ্রবণপরায়ণাঃ) [সন্তঃ] মৃত্যুম্ (সংসারম্) অতিতরন্তি (অতিক্রামন্তি) এব ॥ ২৫

অন্বয়ঃ।—হে ভরতর্ষভ! যাবৎ কিঞ্চিৎ স্থাবরজঙ্গমং সত্ত্বং (যৎকিঞ্চিৎ বস্তুমাত্রং), সংজায়তে (উৎপদ্যতে) তৎ (সর্ব্বং) ক্ষেত্রক্ষেত্রজ্ঞ সংযোগাৎ বিদ্ধি (জানীহি) ॥ ২৬

---

অনুবাদ।—কেহ কেহ বা এইরূপে ধ্যানাদি দ্বারা আত্মাকে দর্শন করিতে না জানায়, আচার্য্যের নিকট উপদেশ ক্রমে শুনিয়া উপাসনা করেন; তাঁহারাও আচার্য্যের উপদেশ শ্রবণ-পরায়ণ হইয়া মৃত্যু (সংসার) অতিক্রম করেন ॥ ২৫

অনুবাদ।—হে ভরতর্ষভ! জগতে যে কিছু স্থাবর জঙ্গম পদার্থ উৎপন্ন হয়, সমস্তই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগে উৎপন্ন হইয়া থাকে জানিবে ॥ ২৬

**সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরম্।**
**বিনশ্যৎস্ববিনশ্যন্তং যঃ পশ্যতি স পশ্যতি॥ ২৭**
**সমং পশ্যন্ হি সর্ব্বত্র সমবস্থিতমীশ্বরম্।**
**ন হিনস্ত্যাত্মনাত্মানং ততো যাতি পরাং গতিম্॥২৮**

অন্বয়ঃ।—সর্ব্বেষু ভূতেষু সমং ( নির্ব্বিশেষস্বরূপেণ যথা তথা ) তিষ্ঠন্তং ( অবতিষ্ঠমানং ) বিনশ্যৎসু ( বিনাশশীলেষু ) [ অপি ] অবিনশ্যন্তং পরমেশ্বরং ( পরমাত্মানম্ ) যঃ পশ্যতি, সঃ [ সম্যক্ ] পশ্যতি ॥২৭

অন্বয়ঃ।—সর্ব্বত্র সমং সমবস্থিতম্ ঈশ্বরং ( পরমাত্মানং ) পশ্যন্ আত্মনা [ সচ্চিদানন্দরূপম্ ] আত্মানং ন হিনস্তি ( ন তিরস্কৃত্য বিনাশয়তি ) ততঃ পরাং ( শ্রেষ্ঠাং ) গতিং ( মোক্ষং ) যাতি ( প্রাপ্নোতি ) ॥ ২৮

---

অনুবাদ।—যিনি সর্ব্বভূতে সমভাবে অবস্থিত এবং বিনাশধর্ম্মশীল পদার্থ-সমূহে থাকিয়াও স্বয়ং অবিনাশী পরমাত্মাকে দর্শন করেন, তিনিই প্রকৃত প্রস্তাবে দ্রষ্টা॥ ২৭

অনুবাদ।—সর্ব্বভূতে সমভাবে অবস্থিত পরমাত্মাকে যিনি দর্শন করেন, তিনি আত্মা দ্বারা ( আপন অবিদ্যা

**প্রকৃত্যৈব চ কর্ম্মাণি ক্রিয়মাণানি সর্ব্বশঃ।**
**যঃ পশ্যতি তথাত্মানমকর্ত্তারং স পশ্যতি ॥ ২৯**
**যদা ভূতপৃথগ্‌ভাবমেকস্থমনুপশ্যতি।**
**তত এব চ বিস্তারং ব্রহ্ম সম্পদ্যতে তদা ॥ ৩০**

অন্বয়ঃ।—যশ্চ কর্ম্মাণি প্রকৃত্যা এব সর্ব্বশঃ (সর্ব্বপ্রকারৈঃ) ক্রিয়মাণানি, তথা আত্মানম্ অকর্ত্তারং (নিষ্ক্রিয়ং) পশ্যতি সঃ [ সম্যক্ ] পশ্যতি ॥ ২৯

অন্বয়ঃ।—যদা ভূতপৃথগ্‌ভাবম্ (ভূতানাং স্থাবরজঙ্গমানাং পৃথক্‌ত্বম্) একস্থম্ (একস্যামেব ঈশ্বরশক্তিরূপায়াং প্রকৃতৌ প্রলয়কালে স্থিতম্) অনুপশ্যতি (আলোচয়তি)

---

দ্বারা) আত্মাকে বিনষ্ট করেন না; অর্থাৎ অবিদ্যা দ্বারা পরমাত্মাকে আচ্ছাদিত করেন না; এজন্য তিনি পরমা গতি (মোক্ষ) প্রাপ্ত হন ॥ ২৮

অনুবাদ।—প্রকৃতিই সমস্ত কার্য্য নির্ব্বাহ করিয়া থাকেন; এবং আত্মা অকর্ত্তা; যিনি [ জ্ঞানচক্ষু দ্বারা ] এই তত্ত্ব আলোচনা করেন, তিনিই সম্যগ্‌দর্শী ॥ ২৯

অনুবাদ।—যখন [ আত্মদর্শী ] ভূতগণের পৃথক্ পৃথক্

**অনাদিত্বান্নির্গুণত্বাৎ পরমাত্মায়মব্যয়ঃ।**
**শরীরস্থোঽপি কৌন্তেয় ন করোতি**
**ন লিপ্যতে ॥ ৩১**

[ সৃষ্টিকালে চ ] তত এব ( তস্যা এব প্রকৃত্যাঃ ) [ ভূতানাং] বিস্তারং [ অনুপশ্যতি ], তদা [ সঃ অভেদদর্শী] ব্রহ্ম সম্পদ্যতে ( ব্রহ্মৈব ভবতি ) ॥ ৩০

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! অনাদিত্বাৎ নির্গুণত্বাৎ অয়ং পরমাত্মা অব্যয়ঃ ( অবিকারী ); [ তস্মাৎ ] শরীরস্থোঽপি ( দেহে বর্ত্তমানোঽপি ) ন করোতি, [ কর্ম্মফলৈঃ] ন লিপ্যতে ( সংসক্তো ভবতি ) ॥ ৩১

---

ভাব একমাত্র আত্মার শক্তিরূপা প্রকৃতিতে অবস্থিত এবং প্রকৃতি হইতেই [ সৃষ্টিকালে ] ভূত সকলের বিস্তার দর্শন করেন, তখন তিনি ব্রহ্মত্ব প্রাপ্ত হন ॥ ৩০

অনুবাদ।—হে কৌন্তেয়! অনাদি ও নির্গুণ বলিয়া এই পরমাত্মা অব্যয় ( বিকারহীন ); ইনি দেহস্থ হইয়াও কিছুই করেন না; সুতরাং কর্ম্মফলে লিপ্ত হন না ॥ ৩১

যথা সর্ব্বগতং সৌক্ষ্ম্যাদাকাশং নোপলিপ্যতে।
সর্ব্বত্রাবস্থিতো দেহে তথাত্মা নোপলিপ্যতে॥৩২
যথা প্রকাশয়ত্যেকঃ কৃৎস্নং লোকমিমং রবিঃ।
ক্ষেত্রং ক্ষেত্রী তথা কৃৎস্নং প্রকাশয়তি ভারত॥৩৩

অন্বয়ঃ।—যথা সর্ব্বগতং (পঙ্কাদিষু অপি স্থিতং) আকাশং সৌক্ষ্ম্যাৎ (সূক্ষ্মত্বাৎ) [পঙ্কাদিভিঃ] ন উপলিপ্যতে, তথা সর্ব্বত্র (উত্তমে অধমে মধ্যমে বা) দেহে (কলেবরে) অবস্থিতঃ [অপি] আত্মা ন উপলিপ্যতে (দৈহিকৈঃ দোষগুণৈঃ ন যুজ্যতে)॥ ৩২

অন্বয়ঃ।—হে ভারত! যথা একঃ রবিঃ ইমং কৃৎস্নং (সমগ্রং) লোকং প্রকাশয়তি, তথা ক্ষেত্রী (আত্মা) কৃৎস্নং (সমগ্রং) ক্ষেত্রং প্রকাশয়তি॥ ৩৩

---

অনুবাদ।—যেমন সর্ব্বব্যাপী আকাশ পঙ্কাদি সর্ব্ববিধ বস্তুতে থাকিয়াও, স্বয়ং অতি সূক্ষ্ম সুতরাং অসঙ্গ বলিয়া কোন বস্তুরই সহিত লিপ্ত হয় না, সেইরূপ আত্মা সর্ব্ববিধ দেহে থাকিয়াও নির্লিপ্ত॥ ৩২

অনুবাদ।—হে ভারত! যেমন একমাত্র সূর্য্য এই সমস্ত

ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োরেবমন্তরং জ্ঞানচক্ষুষা।
ভূতপ্রকৃতিমোক্ষঞ্চ যে বিদুর্যান্তি তে পরম্ ॥ ৩৪

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে ক্ষেত্রক্ষেত্রজ্ঞ-
বিভাগযোগো নাম ত্রয়োদশোঽধ্যায়ঃ।

অন্বয়ঃ।—এবং (উৎপ্রকারেণ) ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ অন্তরং (ভেদং) ভূতপ্রকৃতিমোক্ষঞ্চ (ভূতানাং প্রকৃতিঃ তস্যাঃ সকাশাৎ মোক্ষোপায়ং ধ্যানাদিকঞ্চ) জ্ঞানচক্ষুষা যে বিদুঃ, তে পরং [পদং] যান্তি (লভন্তে) ॥ ৩৪

---

জগৎকে প্রকাশিত করেন, সেইরূপ ক্ষেত্রী (আত্মা) সমস্ত ক্ষেত্রকে প্রকাশিত করিয়া থাকেন ॥ ৩৩

অনুবাদ।—যাঁহারা এইরূপে ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের পার্থক্য এবং ভূতগণের প্রকৃতি ও তাহা হইতে মোক্ষের উপায় জ্ঞান-চক্ষুদ্বারা জানেন, তাঁহারা মোক্ষ প্রাপ্ত হন ॥ ৩৪

ইতি ক্ষেত্রক্ষেত্রজ্ঞ বিভাগযোগ।

# চতুর্দ্দশোঽধ্যায়ঃ ।

শ্রীভগবানুবাচ।

**পরং ভূয়ঃ প্রবক্ষ্যামি জ্ঞানানাং জ্ঞানমুত্তমম্ ।**
**যজ্ জ্ঞাত্বা মুনয়ঃ সর্ব্বে পরাং সিদ্ধিমিতো গতাঃ ॥১**
**ইদং জ্ঞানমুপাশ্রিত্য মম সাধর্ম্ম্যমাগতাঃ ।**
**সর্গেঽপি নোপজায়ন্তে প্রলয়ে ন ব্যথন্তি চ ॥২**

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—জ্ঞানানাং (তপঃকর্ম্ম-বিষয়কাণাং) [মধ্যে] উত্তমং (শ্রেষ্ঠং) পরং (পরমাত্মনিষ্ঠং) জ্ঞানং (উপদেশং) ভূয়ঃ (পুনরপি) প্রবক্ষ্যামি; যৎ জ্ঞাত্বা সর্ব্বে মুনয়ঃ ইতঃ (দেহবন্ধনাৎ) পরাং সিদ্ধিং (মোক্ষং) গতাঃ (প্রাপ্তাঃ) ॥ ১

অন্বয়ঃ।—ইদং জ্ঞানম্ উপাশ্রিত্য (জ্ঞানসাধনমনুষ্ঠায়)

---

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন—তপস্যা ও কর্ম্ম সম্বন্ধীয় জ্ঞান সমুহের মধ্যে যাহা উত্তম, তাহা পুনরায় তোমাকে বলিতেছি; যাহা জানিলে মুনিগণ দেহবন্ধন হইতে মুক্তি লাভ করেন ॥ ১

অনুবাদ।—এই জ্ঞান-সাধন অবলম্বন করিয়া আমার

মম যোনির্ম্মহদ্ব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্।
সম্ভবঃ সর্ব্বভূতানাং ততো ভবতি ভারত॥ ৩

মম সাধর্ম্ম্যম্ (মদ্রূপত্বম্) আগতাঃ (প্রাপ্তাঃ) [সন্তঃ] সর্গেঽপি সৃষ্টিকালেঽপি ন উপজায়ন্তে (ন উৎপদ্যন্তে) প্রলয়ে (সৃষ্ট্যবসানে) চ ন ব্যথন্তি চ (প্রলয়-দুঃখং ন অনুভবন্তি; পুনর্নাবির্ত্তন্তে ইত্যর্থঃ)॥ ২

অন্বয়ঃ।—হে ভারত! মহদ্ব্রহ্ম (প্রকৃতিঃ) মম যোনিঃ (গর্ভাধানস্থানম্); অহং তস্মিন্ গর্ভং (জগদ্বিস্তারহেতুং চিদাভাসং) দধামি (নিক্ষিপামি) ততঃ সর্ব্বভূতানাং সম্ভবঃ (উৎপত্তিঃ) ভবতি॥ ৩

---

স্বরূপ প্রাপ্ত হওয়ায় সৃষ্টিকালে তাঁহারা উৎপন্ন হন না, প্রলয়কালেও প্রলয়-দুঃখ বোধ করেন না॥ ২

অনুবাদ।—হে ভারত! মহদ্ব্রহ্ম অর্থাৎ প্রকৃতি আমার গর্ভাধানের স্থান! আমি তাহাতে (জগদ্বিস্তারের হেতুভূত চিদাভাস (অর্থাৎ অতিসূক্ষ্মজীবাত্মার বীজ-রূপ) গর্ভের আধান করি। তাহা হইতে ভূত সমুদয়ের উৎপত্তি হইয়া থাকে॥ ৩

**সর্ব্বযোনিষু কৌন্তেয় মূর্ত্তয়ঃ সম্ভবন্তি যাঃ।**
**তাসাং ব্রহ্ম মহদ্‌যোনিরহং বীজপ্রদঃ পিতা ॥৪**
**সত্ত্বং রজস্তম ইতি গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ।**
**নিবধ্নন্তি মহাবাহো দেহে দেহিনমব্যয়ম্ ॥ ৫**

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! সর্ব্বযোনিষু (মনুষ্যাদ্যাসু) যাঃ মূর্ত্তয়ঃ (স্থাবরজঙ্গমাত্মিকাঃ) সম্ভবন্তি (উৎপদ্যন্তে), মহদ্‌-ব্রহ্ম (প্রকৃতিঃ) তাসাং যোনিঃ (মাতৃস্থানীয়া), অহং বীজ-প্রদঃ (গর্ভাধানকর্ত্তা) পিতা ॥ ৪

অন্বয়ঃ।—হে মহাবাহো! সত্ত্বং, রজঃ, তমঃ ইতি প্রকৃতিসম্ভবাঃ (প্রকৃতিজাতাঃ) গুণাঃ দেহে অব্যয়ং (নির্ব্বিকারং) দেহিনং (চিদংশং) নিবধ্নন্তি (সুখদুঃখ-মোহাদিভিঃ সংযোজয়ন্তি) ॥ ৫

---

অনুবাদ।—হে কৌন্তেয়! মনুষ্যাদি যোনিতে স্থাবরজঙ্গ-মাত্মক যে শরীর উৎপন্ন হয়, প্রকৃতিই তৎসমুদয়ের মাতৃ-স্থানীয়া এবং আমি তাহাদের গর্ভাধান-কর্ত্তা পিতা ॥ ৪

অনুবাদ।—হে মহাবাহো! প্রকৃতি হইতে অভিব্যক্ত সত্ত্ব, রজঃ ও তমঃ এই তিনটি গুণ নির্ব্বিকার দেহীকে দেহমধ্যে বদ্ধ করিয়া রাখে ॥ ৫

**তত্র সত্ত্বং নির্ম্মলত্বাৎ প্রকাশকমনাময়ম্।**
**সুখসঙ্গেন বধ্নাতি জ্ঞানসঙ্গেন চানঘ॥ ৬**
**রজো রাগাত্মকং বিদ্ধি তৃষ্ণাসঙ্গসমুদ্ভবম্।**
**তন্নিবধ্নাতি কৌন্তেয় কর্ম্মসঙ্গেন দেহিনম্॥৭**

**অন্বয়ঃ।**—হে অনঘ! তত্র (তেষাং গুণানাং মধ্যে) নির্ম্মলত্বাৎ (স্বচ্ছত্বাৎ) প্রকাশকম্ (ভাস্বরম্), অনাময়ং (নিরুপদ্রবং, শান্তঞ্চ) সত্ত্বং সুখসঙ্গেন (সুখাসক্ত্যা) জ্ঞান-সঙ্গেন (জ্ঞানাসক্ত্যা) চ [দেহিনং] বধ্নাতি॥ ৬

**অন্বয়ঃ।**—হে কৌন্তেয়! রজঃ রাগাত্মকং (অনুরঞ্জন-রূপং) তৃষ্ণাসঙ্গ-সমুদ্ভবং বিদ্ধি; তৎ (রজঃ) দেহিনং কর্ম্মসঙ্গেন (-কর্ম্মাসক্ত্যা) নিবধ্নাতি॥ ৭

---

অনুবাদ।—হে অনঘ! এই তিনগুণের মধ্যে সত্ত্বগুণ নির্ম্মল, এজন্য উহা প্রকাশক ও উপদ্রব শূন্য; উহা জীবকে সুখাসক্তি ও জ্ঞানাসক্তি দ্বারা নিবদ্ধ করিয়া রাখে॥ ৬

অনুবাদ।—হে কৌন্তেয়! তৃষ্ণা ও আসঙ্গ (আসক্তি) হইতে জাত রজোগুণ অনুরঞ্জনাত্মক জানিবে; উহা জীবকে কর্ম্মাসক্তি দ্বারা আবদ্ধ করে॥ ৭

**তমস্ত্বজ্ঞানজং বিদ্ধি মোহনং সর্ব্বদেহিনাম্।**
**প্রমাদালস্যনিদ্রাভিস্তন্নিবধ্নাতি ভারত ॥৮**
**সত্ত্বং সুখে সঞ্জয়তি রজঃ কর্ম্মণি ভারত।**
**জ্ঞানমাবৃত্য তু তমঃ প্রমাদে সঞ্জয়ত্যুত ॥৯**

অন্বয়ঃ।—হে ভারত! তমস্তু অজ্ঞানজং [ অতঃ ] সর্ব্ব-দেহিনাং মোহনং ( ভ্রান্তিজনকং ) বিদ্ধি (বিজানীহি); তৎ ( তমঃ ) প্রমাদালস্যনিদ্রাভিঃ (অনবধানেন অনুদ্যমেন অব-সাদেন চ ) [ দেহিনং ] নিবধ্নাতি ॥ ৮

অন্বয়ঃ।—হে ভারত! [ দুঃখশোকাদিকারণে সত্যপি ] সত্ত্বং [ দেহিনং ] সুখে সঞ্জয়তি ( সংশ্লেষয়তি ); [ সুখাদি-কারণে সত্যপি ] রজঃ কর্ম্মণি [ সঞ্জয়তি ], তমস্তু [ মহৎ-সঙ্গেনোৎপদ্যমানমপি ] জ্ঞানম্ আবৃত্য প্রমাদে সঞ্জয়তি, উত ( আলস্যাদাবপি সংযোজয়তীত্যর্থঃ ) ॥ ৯

---

অনুবাদ।—হে ভারত! তমো গুণ অজ্ঞান জাত, এজন্য উহা সর্ব্বজীবের ভ্রান্তিজনক জানিবে; উহা জীবকে প্রমাদ ( অনবধানতা ) আলস্য ( অনুদ্যম ) ও নিদ্রা ( অবসাদ ) দ্বারা আবদ্ধ করে ॥ ৮

অনুবাদ।—হে ভারত! সত্ত্বগুণ জীবকে সুখে, রজোগুণ

রজস্তমশ্চাভিভূয় সত্ত্বং ভবতি ভারত।
রজঃ সত্ত্বং তমশ্চৈব তমঃ সত্ত্বং রজস্তথা ॥১০
সর্ব্বদ্বারেষু দেহেঽস্মিন্ প্রকাশ উপজায়তে।
জ্ঞানং যদা তদা বিদ্যাদ্বিবৃদ্ধং সত্ত্বমিত্যুত ॥১১

অন্বয়ঃ।—হে ভারত [জীবস্য অদৃষ্টবশাৎ] রজস্তমশ্চ অভিভূয় (তিরস্কৃত্য) সত্ত্বং ভবতি (উদ্ভবতি), সত্ত্বং তমশ্চৈব [অভিভূয়] রজঃ [উদ্ভবতি]; তথা সত্ত্বং রজশ্চ [অভিভূয়] তমঃ উদ্ভবতি ॥ ১০

অন্বয়ঃ।—যদা অস্মিন্ [আত্মনো ভোগায়তনে] দেহে

---

কর্ম্মে ও তমোগুণ জ্ঞানকে আচ্ছন্ন করিয়া, প্রমাদে সংযুক্ত করিয়া রাখে; আর আলস্য প্রভৃতিতেও সংযুক্ত করে ॥ ৯

অনুবাদ।—হে ভারত! [জীবের অদৃষ্টক্রমে] কখন রজোগুণ ও তমোগুণকে অতিক্রম করিয়া সত্ত্বগুণ প্রাদুর্ভূত হয়; কখন সত্ত্ব ও তমোগুণকে অতিক্রম করিয়া রজোগুণ প্রকাশিত হয়; আর কখনও বা সত্ত্ব ও রজোগুণকে অভি-ভূত করিয়া তমোগুণ প্রকাশ লাভ করে ॥ ১০

অনুবাদ।—যখন এই দেহের শ্রোত্রাদি সমুদয় ইন্দ্রিয়

লোভঃ প্রবৃত্তিরারম্ভঃ কর্ম্মণামশমঃ স্পৃহা।
রজস্যেতানি জায়ন্তে বিবৃদ্ধে ভরতর্ষভ ॥ ১২
অপ্রকাশোঽপ্রবৃত্তিশ্চ প্রমাদো মোহ এব চ।
তমস্যেতানি জায়ন্তে বিবৃদ্ধে কুরুনন্দন ॥ ১৩

সর্ব্বদ্বারেষু (শ্রোত্রাদিষু) জ্ঞানং (জ্ঞানাত্মকঃ) প্রকাশঃ উপজায়তে, তদা [অনেন প্রকাশ-চিহ্নেন] উত [সুখাদি-লিঙ্গেনাপি] সত্ত্বং বিবৃদ্ধম্ ইতি বিদ্যাৎ ॥ ১১

অন্বয়ঃ।—হে ভরতর্ষভ! লোভঃ প্রবৃত্তিঃ (নিত্যং কুর্ব্বদ্রূপা) কর্ম্মণাম্ আরম্ভঃ (গৃহাদিনির্ম্মাণোদ্যমঃ) অশমঃ (অশান্তিঃ) স্পৃহা (দৃষ্টমাত্রেষু পদার্থেষু গ্রহণেচ্ছা) এতানি [লিঙ্গানি] রজসি বিবৃদ্ধে [সতি] জায়ন্তে ॥ ১২

অন্বয়ঃ।—হে কুরুনন্দন! অপ্রকাশঃ (বিবেকভ্রংশঃ)

---

দ্বারে জ্ঞানময় প্রকাশ আবির্ভূত হয়, তখন জানিবে, যে সত্ত্বগুণ বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে ॥ ১১

অনুবাদ।—হে ভরতর্ষভ! লোভ, সর্ব্বদা কার্য্যে প্রবৃত্তি, কার্য্যোদ্যম, অশান্তি এবং দৃষ্টবস্তু মাত্রেই গ্রহণেচ্ছা—এইচিহ্ন গুলি দ্বারা জানিবে যে, রজোগুণ প্রবল হইয়াছে ॥ ১২

অনুবাদ।—হে কুরুনন্দন! তমোগুণ বৃদ্ধি প্রাপ্ত হইলে,

যদা সত্ত্বে প্রবৃদ্ধে তু প্রলয়ং যাতি দেহভৃৎ।
তদোত্তমবিদাং লোকানমলান্ প্রতিপদ্যতে ॥ ১৪
রজসি প্রলয়ং গত্বা কর্ম্মসঙ্গিষু জায়তে।
তথা প্রলীনস্তমসি মূঢ়যোনিষু জায়তে ॥ ১৫

অপ্রবৃত্তিশ্চ ( অনুদ্যমঃ ) প্রমাদঃ ( কর্ত্তব্যানুসন্ধানরাহিত্যং ), মোহঃ (মিথ্যাভিনিবেশঃ) এব চ এতানি(লিঙ্গানি—চিহ্নানি) তমসি বিবৃদ্ধে [ সতি ] জায়ন্তে ॥ ১৩

অন্বয়ঃ।—যদা তু সত্ত্বে বিবৃদ্ধে দেহভৃৎ ( জীবঃ ) প্রলয়ং ( মৃত্যুং ) যাতি, তদা উত্তমবিদাম্ ( উত্তমান্ হিরণ্যগর্ভাদীন্ বিদন্তি উপাসতে ইতি তেষাম্ ) অমলান্ ( প্রকাশময়ান্ ) লোকান্ প্রতিপদ্যতে ( প্রাপ্নোতি ) ॥১৪

অন্বয়ঃ।—রজসি [ বিবৃদ্ধে সতি ] প্রলয়ং ( মৃত্যুং )

---

বিবেকভ্রংশ, উদ্যমহীনতা, কর্ত্তব্যকার্য্যে অনুসন্ধান-রাহিত্য এবং মোহ এই গুলি উৎপন্ন হইয়া থাকে ॥ ১৩

অনুবাদ। যখন সত্ত্বগুণ বৃদ্ধিপ্রাপ্ত হয়, তখন যদি কোন জীব মৃত্যুপ্রাপ্ত হন, তবে তিনি হিরণ্যগর্ভাদির উপাসকগণের উপভোগ্য প্রকাশময় লোকসকল প্রাপ্ত হন ॥ ১৪

কর্ম্মণঃ সুকৃতস্যাহুঃ সাত্ত্বিকং নির্ম্মলং ফলম্।
রজসস্তু ফলং দুঃখমজ্ঞানং তমসঃ ফলম্ ॥ ১৬

গত্বা (প্রাপ্য) কর্ম্মসঙ্গিষু (কর্ম্মাসক্তেষু জীবেষু) জায়তে; তথা তমসি [বিবৃদ্ধে সতি] প্রলীনঃ (মৃতঃ) মূঢ়যোনিষু (পশ্বাদিষু) জায়তে ॥ ১৫

অন্বয়ঃ।—[মহর্ষয়ঃ] সুকৃতস্য (সাত্ত্বিকস্য) কর্ম্মণঃ নির্ম্মলং (প্রকাশবহুলং) সাত্ত্বিকং (সত্ত্বপ্রধানং) [সুখং] ফলম্ [আহুঃ]; রাজসঃ তু (রাজসঃ তু কর্ম্মণঃ) দুঃখং ফলম্ [আহুঃ]; তমসঃ (তামসস্য) কর্ম্মণঃ অজ্ঞানং (মূঢ়ত্বং) ফলম্ [আহুঃ] ॥ ১৬

---

অনুবাদ।—রজোগুণের বৃদ্ধিকালে জীবের মৃত্যু হইলে কর্ম্মাসক্ত মনুষ্যলোকে জন্ম হয়; আর তমোগুণের বৃদ্ধিকালে মৃত্যু হইলে, পশ্বাদি নিকৃষ্ট যোনিতে জন্ম হয় ॥ ১৫

অনুবাদ।—মহর্ষিগণ নির্দ্দেশ করেন, সাত্ত্বিক কর্ম্মের ফল নির্ম্মল সুখ; রাজসিক কর্ম্মের ফল দুঃখ এবং তামসিক কর্ম্মের ফল অজ্ঞান ॥ ১৬

সত্ত্বাৎ সংজায়তে জ্ঞানং রজসো লোভ এব চ।
প্রমাদমোহৌ তমসো ভবতোঽজ্ঞানমেব চ ॥ ১৭
ঊর্দ্ধং গচ্ছন্তি সত্ত্বস্থা মধ্যে তিষ্ঠন্তি রাজসাঃ।
জঘন্যগুণবৃত্তিস্থা অধোগচ্ছন্তি তামসাঃ ॥ ১৮

অন্বয়ঃ।—সত্ত্বাৎ জ্ঞানং সংজায়তে, রজসশ্চ লোভঃ এব; তমসঃ প্রমাদমোহৌ ভবতঃ অজ্ঞানমেব চ ভবতি ॥ ১৭

অন্বয়ঃ।—সত্ত্বস্থাঃ (সত্ত্ববৃত্তিপ্রধানাঃ) ঊর্দ্ধং গচ্ছন্তি (পিতৃদেবাদিলোকান্ প্রাপ্নুবন্তি); রাজসাঃ (তৃষ্ণাদ্যাকুলাঃ) মধ্যে তিষ্ঠন্তি (মনুষ্যলোকে এব উৎপদ্যন্তে); জঘন্যগুণবৃত্তিস্থাঃ (জঘন্যো নিকৃষ্টো গুণঃ তমোগুণঃ তস্য বৃত্তৌ প্রমাদমোহাদৌ স্থিতাঃ) তামসাঃ অধঃ গচ্ছন্তি (তমসো বৃত্তিতারতম্যাৎ তামিস্রাদিষু নিরয়েষু উৎপদ্যন্তে) ॥১৮

---

অনুবাদ।—সত্ত্বগুণ হইতে জ্ঞান জন্মে আর রজোগুণ হইতে লোভ, তমোগুণ হইতে প্রমাদ, মোহ এবং অজ্ঞান উৎপন্ন হইয়া থাকে ॥ ১৭

অনুবাদ।—সত্ত্বপ্রধান ব্যক্তিগণ ঊর্দ্ধলোকে অর্থাৎ পৃথিবী হইতে ক্রমশঃ সত্যলোক পর্য্যন্ত গমন করেন;

**নান্যং গুণেভ্যঃ কর্ত্তারং যদা দ্রষ্টানুপশ্যতি।**
**গুণেভ্যশ্চ পরং বেত্তি মদ্ভাবং সোঽধিগচ্ছতি ॥১৯**
**গুণানেতানতীত্য ত্রীন্ দেহী দেহসমুদ্ভবান্।**
**জন্মমৃত্যুজরাদুঃখৈর্বিমুক্তোঽমৃতমশ্নুতে ॥ ২০**

অন্বয়ঃ।—যদা দ্রষ্টা [ বিবেকী ভূত্বা ] গুণেভ্যঃ অন্যং কর্ত্তারং ন অনুপশ্যতি [ অপিতু গুণা এব কর্ম্মাণি কুর্ব্বন্তীতি পশ্যতি ] গুণেভ্যশ্চ পরং বেত্তি [ তদা ] স মদ্ভাবম্ (ব্রহ্মত্বম্) অধিগচ্ছতি ( প্রাপ্নোতি ) ॥ ১৯

অন্বয়ঃ।—দেহসমুদ্ভবান্ ( দেহোৎপত্তি-বীজভূতান্ )

---

রজঃপ্রধান জনগণ মনুষ্যলোকে অবস্থান করেন এবং জঘন্যগুণের ( তমোগুণের ) বৃত্তিতে অবস্থিত তমঃপ্রধান ব্যক্তিগণ অধোগামী হয় ॥ ১৮

অনুবাদ।—যখন দ্রষ্টা জীব [ বিবেকী হইয়া ] গুণ ব্যতীত অন্য কাহাকেও কর্ত্তা বলিয়া না দেখেন [ গুণই কর্ম্ম করে, ইহাই দেখেন ] এবং গুণ সকলের অতীত বস্তুকে জ্ঞাত হন, তখন তিনি ব্রহ্মভাব প্রাপ্ত হন ॥ ১৯

অনুবাদ।—দেহোৎপত্তির বীজ-স্বরূপ এই তিনটি গুণ

অর্জ্জুন উবাচ।

কৈর্লিঙ্গৈস্ত্রীন্ গুণানেতানতীতো ভবতি প্রভো।
কিমাচারঃ কথং চৈতাংস্ত্রীন্ গুণানতিবর্ত্ততে॥ ২১

এতান্ ত্রীন্ গুণান্ (সত্ত্বাদীন্) অতীত্য দেহী (জীবঃ) [তৎকৃতৈঃ] জন্মমৃত্যুজরাদুঃখৈঃ বিমুক্তঃ [সন্] অমৃতম্ (পরমানন্দম্) অশ্নুতে (লভতে)॥ ২০

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—হে প্রভো! [দেহী [কৈঃ লিঙ্গৈঃ (কীদৃশৈঃ আত্মচিহ্নৈঃ) এতান্ ত্রীন্ গুণান্ অতীতঃ (অতিক্রান্তঃ) ভবতি? [সঃ] কিমাচারঃ (কথং বর্ত্ততে ইত্যর্থঃ)? কথং (কেনোপায়েন) চ এতান্ ত্রীন্ গুণান্ (সত্ত্বাদীন্) অতিবর্ত্ততে (অতিক্রামতি)? ২১

---

অতিক্রম করিয়া জন্ম মৃত্যু-জরারূপ দুঃখ হইতে বিমুক্ত হইয়া দেহী পরমানন্দ লাভ করেন॥ ২০

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন,—হে প্রভো! কিরূপ চিহ্নদ্বারা বুঝিতে পারা যায় যে, দেহী এই তিন গুণের অতীত? তাঁহার আচরণ কিরূপ? এবং কিরূপেই বা তিনি এই তিন গুণ অতিক্রম করিয়া থাকেন॥ ২১

শ্রীভগবানুবাচ।

প্রকাশঞ্চ প্রবৃত্তিঞ্চ মোহমেব চ পাণ্ডব।
ন দ্বেষ্টি সম্প্রবৃত্তানি ন নিবৃত্তানি কাঙ্ক্ষতি ॥২২
উদাসীনবদাসীনো গুণৈর্যো ন বিচাল্যতে।
গুণা বর্ত্তন্ত ইত্যেবং যোঽবতিষ্ঠতি নেঙ্গতে ॥ ২৩

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—হে পাণ্ডব! [ যঃ দুঃখ-বুদ্ধ্যা ] প্রকাশং ( সত্ত্বকার্য্যং ) প্রবৃত্তিঞ্চ ( রজঃকার্য্যং ), মোহমেব চ ( তমঃকার্য্যং ) [ এতানি ] সংপ্রবৃত্তানি [ সন্তি], ন দ্বেষ্টি, নিবৃত্তানি চ [ সন্তি ] [ সুখবুদ্ধ্যা ] ন কাঙ্ক্ষতি, [ স গুণাতীতঃ উচ্যতে ] ॥ ২২

অন্বয়ঃ।—যঃ উদাসীনবৎ আসীনঃ ( স্থিতঃ সন্ ) গুণৈঃ ( গুণকার্য্যৈঃ সুখদুঃখাদিভিঃ ) ন বিচাল্যতে, [ অপিতু ]

---

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন,—হে পাণ্ডব! [ সত্ত্ব-কার্য্য ] প্রকাশ, [ রজঃকার্য্য ] প্রবৃত্তি এবং [ তমঃকার্য্য ] মোহ—এইগুলি স্বয়ং উদিত হইলে, যিনি দ্বেষ করেন না এবং তন্নিবৃত্তিও আকাঙ্ক্ষা করেন না [ তিনিই গুণাতীত নামে খ্যাত ] ॥২২

অনুবাদ—যিনি উদাসীনের ন্যায় অবস্থিত; যিনি

সমদুঃখসুখঃ স্বস্থঃ সমলোষ্টাশ্মকাঞ্চনঃ।
তুল্যপ্রিয়াপ্রিয়ো ধীরস্তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ ॥ ২৪

গুণাঃ [ স্বকার্য্যেষু ] গুণেষু বর্ত্তন্তে [ এতৈঃ মম সম্বন্ধ এব নাস্তি ] ইত্যেবম্ [ বিবেকজ্ঞানেন তুষ্ণীম্ ] অবতিষ্ঠতি, ন [ চ ] ইঙ্গতে ( চলতি ) [ সঃ গুণাতীতঃ উচ্যতে ] ॥২৩

অন্বয়ঃ।—[ যঃ ] সমদুঃখসুখঃ, স্বস্থঃ ( স্বরূপ এব স্থিতঃ ) [ অতএব ] সমলোষ্টাশ্মকাঞ্চনঃ তুল্যপ্রিয়াপ্রিয়ঃ, ( তুল্যে প্রিয়াপ্রিয়ে সুখদুঃখহেতুভূতে যস্য সঃ ) ধীরঃ ( ধীমান্ ) তুল্যনিন্দাত্মসংস্তুতিঃ [ সঃ গুণাতীতঃ উচ্যতে ] ॥ ২৪

---

সত্ত্বাদিগুণ দ্বারা বিচলিত নহেন, পরন্ত গুণগুলি স্ব স্ব কার্য্যেই বিদ্যমান আছে—এইরূপ বোধে যিনি বিচালিত হয়েন না, [ তিনিই গুণাতীত নামে খ্যাত ] ॥ ২৩

অনুবাদ।—সুখ বা দুঃখ যাঁহার সমান, যিনি আত্মস্বরূপে অবস্থিত, এবং লোষ্ট্রে,প্রস্তরে ও কাঞ্চনে যাঁহার তুল্য জ্ঞান, যিনি ধীর, যাঁহার প্রিয় ও অপ্রিয়ে তুল্যজ্ঞান এবং যিনি স্বকীয় স্তুতিনিন্দায় সমজ্ঞান করেন, [ তিনি গুণাতীত নামে খ্যাত ] ॥ ২৪

**মানাপমানয়োস্তুল্যস্তুল্যো মিত্রারিপক্ষয়োঃ।**
**সর্ব্বারম্ভপরিত্যাগী গুণাতীতঃ স উচ্যতে॥ ২৫**
**মাঞ্চ যোঽব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে।**
**স গুণান্ সমতীত্যৈতান্ ব্রহ্মভূয়ায় কল্পতে॥ ২৬**

অন্বয়ঃ।—[যঃ] মানাপমানয়োঃ তুল্যঃ, মিত্রারিপক্ষয়োঃ তুল্যঃ, সর্ব্বারম্ভপরিত্যাগী; সঃ গুণাতীতঃ উচ্যতে॥ ২৫

অন্বয়ঃ।—যশ্চ মাম্ (পরমেশ্বরম্) অব্যভিচারেণ (একান্তেন) ভক্তিযোগেন সেবতে, সঃ এতান্ গুণান্ সমতীত্য, (সম্যক্ অতিক্রম্য) ব্রহ্মভূয়ায় (ব্রহ্মভাবায় মোক্ষায় ইত্যর্থঃ) কল্পতে (সমর্থো ভবতি)॥ ২৬

---

অনুবাদ।—যাঁহার মান ও অপমানে সমান বোধ, মিত্রপক্ষ ও শত্রুপক্ষে সমান জ্ঞান এবং যিনি সর্ব্বপ্রকার উদ্যমত্যাগী, তিনিই গুণাতীত নামে খ্যাত॥ ২৫

অনুবাদ।—যিনি আমাকে অনন্যভক্তি-যোগ-সহকারে সেবা করেন, তিনি এই তিন গুণ অতিক্রম করিয়া ব্রহ্মভাব লাভে (মোক্ষ লাভে) যোগ্য হন॥ ২৬

ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহমমৃতস্যাব্যয়স্য চ।
শাশ্বতস্য চ ধর্ম্মস্য সুখস্যৈকান্তিকস্য চ ॥ ২৭

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে গুণত্রয়বিভাগ-
যোগো নাম চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

অন্বয়ঃ।—হি (যতঃ) অহং ব্রহ্মণঃ প্রতিষ্ঠা, (প্রতিমা; ঘনীভূতব্রহ্মৈবাহমিত্যর্থঃ) [তথা] [নিত্যমুক্তত্বাৎ] অব্যয়স্য অমৃতস্য চ [প্রতিষ্ঠা]; [তথা শুদ্ধসত্ত্বাত্মকত্বাৎ তৎসাধনস্য] শাশ্বতস্য ধর্ম্মস্য চ [প্রতিষ্ঠা] (পরমানন্দরূপত্বাৎ); [তথা] ঐকান্তিকস্য সুখস্য চ [প্রতিষ্ঠা] ॥ ২৭

---

অনুবাদ।—যেহেতু আমি ব্রহ্মের প্রতিমা অর্থাৎ আমি ঘনীভূত ব্রহ্ম এবং নিত্যমুক্ত বলিয়া নিত্য অমৃত-স্বরূপ মোক্ষেরও প্রতিষ্ঠা, শুদ্ধসত্ত্বস্বরূপ বলিয়া তৎকারণভূত সনাতন ধর্ম্মেরও প্রতিষ্ঠা; আর আমিই পরমানন্দস্বরূপ; এজন্য ঐকান্তিকসুখেরও (ব্রহ্মানন্দেরও) প্রতিষ্ঠা ॥ ২৭

ইতি গুণত্রয় বিভাগ যোগ।

---

# পঞ্চদশোঽধ্যায়ঃ।

শ্রীভগবানুবাচ।

ঊর্দ্ধমূলমধঃশাখমশ্বত্থং প্রাহুরব্যয়ম্!
ছন্দাংসি যস্য পর্ণানি যস্তং বেদ স বেদবিৎ ॥১

অন্বয়ঃ।—শ্রীভগবান্ উবাচ—ঊর্দ্ধমূলং (ঊর্দ্ধম্ উত্তমঃ ক্ষরাক্ষরাভ্যাম্ উৎকৃষ্টঃ পুরুষোত্তমঃ মূলং যস্য তম্), অধঃশাখম্ (অধঃ ততঃ অর্ব্বাচীনাঃ কার্য্যোপাধয়ো হিরণ্যগর্ভাদয়ঃ শাখা যস্য তম্), [প্রবাহরূপেণ অবিচ্ছেদাৎ] অব্যয়ম্ [শ্বঃ প্রভাতপর্য্যন্তমপি ন স্থাস্যতীতি] অশ্বত্থং প্রাহুঃ; ছন্দাংসি (বেদাঃ) যস্য পর্ণানি (ধর্ম্মাধর্ম্মপ্রতিপাদনদ্বারেণ ছায়াস্থানীয়ৈঃ কর্ম্মফলৈঃ সংসারবৃক্ষস্য সর্ব্বজীবাশ্রয়ণীয়ত্বপ্রতিপাদনাৎ পর্ণস্থানীয়াঃ বেদাঃ) তং (এবম্ভূতম্ অশ্বত্থং) যঃ বেদ (জানাতি) সঃ [এব] বেদবিৎ [নান্যঃ] ॥ ১

---

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন—ঊর্দ্ধ (উৎকৃষ্ট পুরুষোত্তম) যাহার মূল এবং অধঃ (হিরণ্যগর্ভাদি) যাহার শাখা—এতাদৃশ সংসাররূপ অশ্বত্থবৃক্ষ অব্যয় অর্থাৎ অবিচ্ছেদে প্রবাহরূপে বর্ত্তমান—সনাতন, কর্ম্মকাণ্ডরূপ বেদ তাহার

অধশ্চোর্দ্ধং প্রসৃতাস্তস্য শাখা
গুণপ্রবৃদ্ধা বিষয়প্রবালাঃ।
অধশ্চ মূলান্যনুসন্ততানি
কর্ম্মানুবন্ধীনি মনুষ্যলোকে ॥ ২

অন্বয়ঃ।—তস্য গুণপ্রবৃদ্ধাঃ ( গুণৈঃ সত্ত্বাদিভিঃ জলসেচনৈরিব যথাযথং বৃদ্ধিং প্রাপ্তাঃ ), বিষয়প্রবালাঃ ( বিষয়াঃ রূপাদয়ঃ প্রবালাঃ পল্লবস্থানীয়াঃ যাসাং তাদৃশাঃ ) শাখাঃ অধঃ ( পশ্বাদি-যোনিষু ) ঊর্দ্ধঞ্চ ( দেবাদিযোনিষু ) প্রসৃতাঃ ( বিস্তারং গতাঃ ); মনুষ্যলোকে কর্ম্মানুবন্ধীনি ( কর্ম্ম এব অনুবন্ধি উত্তরভাবি যেষাং তানি ) মূলানি অধশ্চ ( ঊর্দ্ধঞ্চ ) অনুসন্ততানি ( বিরূঢ়ানি ) ॥ ২

---

পত্র স্বরূপ। যিনি এই সংসাররূপ অশ্বত্থকে অবগত আছেন, তিনিই বেদবেত্তা ॥ ১

অনুবাদ।—ইহার শাখাগুলি সত্ত্বাদিগুণ-রূপ জলসেচনে বৃদ্ধি প্রাপ্ত ; উহা বিষয়রূপ তরুণ পল্লব বিশিষ্ট ; শাখাগুলি অধঃ অর্থাৎ পশ্বাদিযোনিতে এবং ঊর্দ্ধ অর্থাৎ দেবাদি যোনিতে বিস্তৃত আছে; আর মনুষ্যলোকে ইহার কর্ম্মানুবন্ধি মূল সকল নিম্নে ও ( ঊর্দ্ধে ) বিস্তৃত আছে ॥ ২

ন রূপমস্যেহ তথোপলভ্যতে।
　　নান্তো ন চাদির্ন চ সম্প্রতিষ্ঠা।
অশ্বত্থমেনং সুবিরূঢ়মূল-
　　মসঙ্গশস্ত্রেণ দৃঢ়েন ছিত্ত্বা॥ ৩
ততঃ পদং তৎ পরিমার্গিতব্যং,
　　যস্মিন্ গতা ন নিবর্ত্তন্তি ভূয়ঃ।
তমেব চাদ্যং পুরুষং প্রপদ্যে
　　যতঃ প্রবৃত্তিঃ প্রসৃতা পুরাণী॥ ৪

অন্বয়ঃ।—ইহ (সংসারে) [স্থিতৈঃ প্রাণিভিঃ] অস্য (সংসারবৃক্ষস্য) রূপং ন উপলভ্যতে; তথা ন অন্তঃ (অবসানম্), ন আদিঃ (উৎপত্তিঃ), ন চ সংপ্রতিষ্ঠা (স্থিতিঃ) [উপলভ্যতে ইতিশেষঃ]; এবং সুবিরূঢ়মূলম্ (অত্যন্তং বদ্ধমূলম্) অশ্বত্থং দৃঢ়েন অসঙ্গশস্ত্রেণ ছিত্ত্বা ততঃ

---

অনুবাদ।—এই সংসার-বাসী প্রাণিগণ এই সংসাররূপ বৃক্ষের রূপ, উপলব্ধি করিতে পারে না; ইহার আদি অন্ত ও মধ্যও নির্ণয় করিতে পারে না; অনাসক্তিরূপ শস্ত্রদ্বারা এই সুদৃঢ়মূল সংসাররূপ অশ্বত্থবৃক্ষকে ছেদন করিয়া, তৎপরে

নির্ম্মানমোহা জিতসঙ্গদোষা
অধ্যাত্মনিত্যা বিনিবৃত্তকামাঃ।
দ্বন্দ্বৈর্বিমুক্তাঃ সুখদুঃখসংজ্ঞৈ-
র্গচ্ছন্ত্যমূঢ়াঃ পদমব্যয়ং তৎ ॥ ৫

(তস্য মূলভূতং) তৎ পদং (বস্তু) পরিমার্গিতব্যম্(অন্বেষ্টব্যম্); যস্মিন্ গতাঃ (যৎ পদং প্রাপ্তাঃ সন্তঃ) ভূয়ঃ ন নিবর্ত্তন্তি (ন নিবর্ত্তন্তে প্রত্যাবর্ত্তন্তে ইত্যর্থঃ) যতঃ এষা পুরাণী প্রবৃত্তিঃ (চিরন্তনী সংসার-প্রবৃত্তিঃ) প্রসৃতা (বিস্তৃতা), তমেব চ আদ্যং পুরুষং প্রপদ্যে (শরণং ব্রজামি) ॥ ৩—৪

অন্বয়ঃ।—নির্ম্মানমোহাঃ (নির্গতৌ মানমোহৌ অহঙ্কার-মিথ্যাভিনিবেশৌ যেভ্যঃ তে), জিতসঙ্গদোষাঃ (জিতঃ

---

যে পদ প্রাপ্ত হইলে আর পুনর্জ্জন্ম হয় না, সংসারের মূলভূত সেই বস্তুর অন্বেষণ করিতে হইবে; যাঁহা হইতে এই চিরন্তনী সংসার-প্রবৃত্তি প্রাদুর্ভূত হইয়াছে, আমি সেই আদি পুরুষেরই শরণ লইলাম—[ এইরূপ একান্ত ভক্তিযোগে সেইপদ অন্বেষণ করিতে হইবে ] ॥ ৩—৪

অনুবাদ।—যাঁহাদের অহঙ্কার ও মোহ নিবৃত্ত হইয়াছে,

ন তদ্ভাসয়তে সূর্য্যো ন শশাঙ্কো ন পাবকঃ।
যদ্‌গত্বা ন নিবর্ত্তন্তে তদ্ধাম পরমং মম ॥ ৬

পুত্রাদিসঙ্গরূপঃ দোষঃ যৈঃ তে ), অধ্যাত্মনিত্যাঃ ( আত্মজ্ঞানে পরিনিষ্ঠিতাঃ ) বিনিবৃত্তকামাঃ ( বিশেষণ নিবৃত্তঃ কামঃ যেভ্যস্তে ), [সুখদুঃখসংজ্ঞৈঃ দ্বন্দ্বৈঃ ( সুখদুঃখসংজ্ঞানি শীতোষ্ণাদীনি তৈঃ ) বিমুক্তাঃ অমূঢ়াঃ ( নিবৃত্তাবিদ্যাঃ ) [ সন্তঃ ] তৎ অব্যয়ং পদং ( বৈষ্ণবং ধাম ) গচ্ছন্তি ( প্রাপ্নুবন্তি ) ॥ ৫

অন্বয়ঃ।—যৎ ( পদং ) গত্বা ( প্রাপ্য ) [ যোগিনঃ ] ন নিবর্ত্তন্তে, তৎ ( পদং ) সূর্য্যঃ ন ভাসয়তে ( প্রকাশয়তি ), ন শশাঙ্কঃ ( চন্দ্রঃ ), ন চ পাবকঃ ( অগ্নিঃ ) [ ভাসয়তে ] তৎ মম পরমং ধাম ( স্বরূপম্ ) ॥ ৬

---

যাঁহাদের আসক্তি দোষ নিরাকৃত হইয়াছে ও যাঁহারা পরমাত্ম-জ্ঞানে নিষ্ঠাশীল, ও কামনাশূন্য এবং যাঁহারা সুখদুঃখরূপ দ্বন্দ্ব হইতে বিনির্মুক্ত—ঈদৃশ অবিদ্যাবিহীন সাধুগণ সেই অব্যয়পদ প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৫

অনুবাদ।—যে পদ প্রাপ্ত হইলে আর সংসারে আসিতে হয় না, সে পদকে সূর্য্য, চন্দ্র, অগ্নি, প্রকাশ করিতে পারে না; তাহাই আমার পরমোৎকৃষ্ট পদ ( স্বরূপ ) ॥৬

মমৈবাংশো জীবলোকে জীবভূতঃ সনাতনঃ।
মনঃষষ্ঠানীন্দ্রিয়াণি প্রকৃতিস্থানি কর্ষতি ॥ ৭
শরীরং যদবাপ্নোতি যচ্চাপ্যুৎক্রামতীশ্বরঃ।
গৃহীত্বৈতানি সংযাতি বায়ুর্গন্ধানিবাশয়াৎ ॥ ৮

অন্বয়ঃ।—মম এব অংশঃ অয়ং [ যঃ অবিদ্যয়া ] জীবভূতঃ সনাতনঃ ( সদা সংসারিত্বেন প্রসিদ্ধঃ ) [ অসৌ জীবঃ ] প্রকৃতিস্থানি (সুষুপ্তিপ্রলয়য়োঃ প্রকৃতৌ লীনতয়া স্থিতানি) মনঃষষ্ঠানি ( মনঃ ষষ্ঠং যেষাং তানি ) ইন্দ্রিয়াণি [ পুনঃ ] জীবলোকে ( সংসারে ) [ উপভোগার্থং ] কর্ষতি ॥ ৭

অন্বয়ঃ।—ঈশ্বরঃ ( দেহাদীনাং স্বামী ) যৎ ( যদা ) শরীরম্ ( কর্ম্মবশাৎ দেহান্তরম্ ) অবাপ্নোতি, যৎ ( যতশ্চ শরীরাৎ ) চাপি উৎক্রামতি, [ তদা পূর্ব্বস্মাৎ শরীরাৎ ]

---

অনুবাদ।—সংসারিরূপে প্রসিদ্ধ, অবিদ্যাসম্ভূত এই সনাতন জীব আমারই অংশ; এই জীব প্রলয়কালে প্রকৃতিতে লীন মন ও পঞ্চ ইন্দ্রিয়কে সংসারে ( সুখদুঃখ ভোগার্থ ) আকর্ষণ করিয়া থাকে ॥ ৭

অনুবাদ।—যেমন বায়ু পুষ্পাদি হইতে গন্ধ লইয়া যায়,

**ন তদস্তি পৃথিব্যাং বা দিবি দেবেষু বা পুনঃ।**
**সত্ত্বং প্রকৃতিজৈর্মুক্তং যদেভিঃ স্যাত্রিভির্গুণৈঃ॥৪০**
**ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং শূদ্রাণাঞ্চ পরন্তপ।**
**কর্ম্মাণি প্রবিভক্তানি স্বভাবপ্রভবৈর্গুণৈঃ॥ ৪১**

(পশ্চাদপি) চ আত্মনঃ মোহনং (মোহকরং), নিদ্রালস্য-প্রমাদোত্থং তৎ (সুখং) তামসম্ উদাহৃতম্॥ ৩৯

অন্বয়ঃ।—পৃথিব্যাং (ভূলোকে) দিবি (স্বর্গে) বা দেবেষু (ব্রহ্মাদিষু) বা পুনঃ তৎ সত্ত্বং (প্রাণিজাতং) ন অস্তি, যৎ প্রকৃতিজৈঃ (প্রকৃতিসম্ভূতৈঃ) এভিঃ ত্রিভিঃ গুণৈঃ (সত্ত্বাদিভিঃ) মুক্তং স্যাৎ॥ ৪০

অন্বয়ঃ।—হে পরন্তপ! ব্রাহ্মণ-ক্ষত্রিয়-বিশাং শূদ্রাণাং

---

মোহ উৎপাদন করে, নিদ্রা আলস্য ও প্রমাদ হইতে উৎপন্ন সেই সুখ তামস সুখ নামে অভিহিত হয়॥ ৩৯

অনুবাদ।—পৃথিবীতে স্বর্গে বা দেবতাদিগের মধ্যে এমন দেহধারী কেহই নাই, যিনি প্রকৃতি-জাত এই তিনটি গুণ হইতে মুক্ত॥ ৪০

অনুবাদ।—হে পরন্তপ! পূর্ব্বজন্ম-সংস্কার জাত গুণানু-

**শমো দমস্তপঃ শৌচং ক্ষান্তিরার্জবমেব চ।**
**জ্ঞানং বিজ্ঞানমাস্তিক্যং ব্রহ্মকর্ম্ম স্বভাবজম্॥ ৪২**
**শৌর্য্যং তেজো ধৃতির্দাক্ষ্যং যুদ্ধে চাপ্যপলায়নম্।**
**দানমীশ্বরভাবশ্চ ক্ষাত্রং কর্ম্ম স্বভাবজম্॥ ৪৩**

চ কর্ম্মাণি স্বভাবপ্রভবৈঃ ( পূর্ব্বজন্মসংস্কারজাতৈঃ ) গুণৈঃ প্রবিভক্তানি ( প্রকর্ষেণ বিভাগতো বিহিতানি )॥ ৪১

অন্বয়ঃ।—শমঃ, দমঃ তপঃ, শৌচং, ক্ষান্তিঃ, আর্জ্জবং, চ, জ্ঞানং বিজ্ঞানম্, আস্তিক্যম্ এব স্বভাবজং ব্রহ্মকর্ম্ম॥ ৪২

অন্বয়ঃ।—শৌর্য্যং ( পরাক্রমঃ ), তেজঃ ( প্রগল্‌ভতা ), ধৃতিঃ ( ধৈর্য্যং ), দাক্ষং (কুশলতা), যুদ্ধে চ অপি অপলায়নং,

---

সারে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রের কর্ম্ম সকল সম্যক্‌রূপে বিভাগ প্রাপ্ত হইয়াছে॥ ৪১

অনুবাদ।—শম, দম, তপঃ, শৌচ ( অন্তর্ব্বহিঃশুদ্ধি ), ক্ষমা, সরলতা, জ্ঞান, বিজ্ঞান, ( শাস্ত্রার্থ তত্ত্বনিশ্চয় ) ও আস্তিক্য এই নয়টি ব্রাহ্মণের স্বভাবজাত ধর্ম্ম॥ ৪২

অনুবাদ।—পরাক্রম, তেজ, ধৈর্য্য, দক্ষতা, যুদ্ধে

কৃষিগোরক্ষ্যবাণিজ্যং বৈশ্যকর্ম্মস্বভাবজম্।
পরিচর্য্যাত্মকং কর্ম্ম শূদ্রস্যাপি স্বভাবজম্॥ ৪৪
স্বে স্বে কর্ম্মণ্যভিরতঃ সংসিদ্ধিং লভতে নরঃ॥ ৪৫

দানম্ ( ঔদার্য্যম্ ), ঈশ্বরভাবঃ (নিয়মন শক্তিঃ), চ স্বভাবজং ( স্বাভাবিকং ) ক্ষাত্রং কর্ম্ম॥ ৪৩

অন্বয়ঃ।—কৃষিগোরক্ষ্যবাণিজ্যং স্বভাবজম্ বৈশ্যকর্ম্ম। পরিচর্য্যাত্মকং কর্ম্ম ( ত্রৈবর্ণিকশুশ্রূষা-রূপং ) শূদ্রস্য অপি স্বভাবজম্ [ কর্ম্ম ]॥ ৪৪

অন্বয়ঃ।—স্বে স্বে [ অধিকারবিহিতে ] কর্ম্মণি অভিরতঃ ( পরিনিষ্ঠিতঃ ) নরঃ সংসিদ্ধিং ( জ্ঞানযোগ্যতাং ) লভতে॥৪৫

---

অপলায়ন, দান এবং সকলকে আয়ত্ত করিবার শক্তি—এই গুলি ক্ষত্রিয়গণের স্বাভাবিক কর্ম্ম॥ ৪৩

অনুবাদ।—কৃষিকর্ম্ম, গবাদি পশুপালন ও বাণিজ্য, বৈশ্যের স্বাভাবিক কর্ম্ম এবং দ্বিজাতিদিগের শুশ্রূষা শূদ্রের স্বাভাবিক কর্ম্ম॥ ৪৪

অনুবাদ।—স্ব স্ব কর্ম্মে নিষ্ঠাবান্ ব্যক্তি সম্যক্ সিদ্ধি ( জ্ঞান যোগ্যতা ) লাভ করেন॥ ৪৫

স্বকর্ম্মনিরতঃ সিদ্ধিং যথা বিন্দতি তচ্ছৃণু।
যতঃ প্রবৃত্তির্ভূতানাং যেন সর্ব্বমিদং ততম্।
স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি মানবঃ॥ ৪৬
শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বভাবনিয়তং কর্ম্ম কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্॥ ৪৭

অন্বয়ঃ।—স্বকর্ম্মনিরতঃ যথা সিদ্ধিং (তত্ত্বজ্ঞানং) বিন্দতি (লভতে) তৎ শৃণু; যতঃ ভূতানাং প্রবৃত্তিঃ (চেষ্টা), যেন ইদং সর্ব্বং ততম্ (ব্যাপ্তং) মানবঃ স্বকর্ম্মণা তম্ (সর্ব্বাত্মকমীশ্বরম্) অভ্যর্চ্চ সিদ্ধিং বিন্দতি॥ ৪৬

অন্বয়ঃ।—বিগুণঃ [অপি] স্বধর্ম্মঃ স্বনুষ্ঠিতাৎ (সম্যগ

---

অনুবাদ।—স্বধর্ম্মে নিষ্ঠাবান্ ব্যক্তি যেরূপে তত্ত্বজ্ঞান, লাভ করেন, তাহা শ্রবণ কর; যাহা হইতে ভূতগণের উৎপত্তি বা কার্য্য চেষ্টা হয় এবং যিনি এই ব্রহ্মাণ্ড ব্যাপিয়া অবস্থিত থাকেন; মানব নিজ কর্ম্মদ্বারা তাঁহাকে অর্চ্চনা করিয়া সিদ্ধিলাভ করিয়া থাকে॥ ৪৬

অনুবাদ।—সম্যগ্রূপে অনুষ্ঠিত পরধর্ম্ম অপেক্ষা অঙ্গহীন

সহজং কর্ম্ম কৌন্তেয় সদোষমপি ন ত্যজেৎ।
সর্ব্বারম্ভা হি দোষেণ ধূমেনাগ্নিরিবাবৃতাঃ ॥ ৪৮
অসক্তবুদ্ধিঃ সর্ব্বত্র জিতাত্মা বিগতস্পৃহঃ।
নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমাং সন্ন্যাসেনাধিগচ্ছতি ॥ ৪৯

স্বষ্ঠিতাৎ) পরধর্ম্মাৎ শ্রেয়ান্ (উৎকৃষ্টতরঃ); স্বভাবনিয়তং কর্ম্ম কুর্ব্বন্ (অনুতিষ্ঠন্) কিল্বিষং (পাপং) ন আপ্নোতি ॥৪৭

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! সদোষম্ অপি সহজং (স্বভাববিহিতং) কর্ম্ম ন ত্যজেৎ; হি (যতঃ) সর্ব্বারম্ভাঃ (সর্ব্বাণি দৃষ্টাদৃষ্টানি কর্ম্মাণি) [সহজাতেন] ধূমেন অগ্নিঃ ইব [কেনচিৎ] দোষেণ আবৃতাঃ (পরিব্যাপ্তাঃ) ॥ ৪৮

অন্বয়ঃ।—সর্ব্বত্র অসক্তবুদ্ধিঃ, জিতাত্মা (নিরহঙ্কারঃ);

---

স্বধর্ম্মও প্রশংসনীয়। পূর্ব্বোক্ত স্বভাবনির্দ্দিষ্ট কর্ম্ম করিলে, মনুষ্যকে পাপভাগী হইতে হয় না ॥ ৪৭

অনুবাদ।—হে কৌন্তেয়! স্বভাবজ কর্ম্ম দোষযুক্ত হইলেও ত্যাগ করিবেনা; কারণ, [সহজাত] ধূমে আবৃত অগ্নির ন্যায় সকল কর্ম্মই রজোগুণ জাত দোষে আবৃত ॥ ৪৮

অনুবাদ।—সর্ব্ববিষয়ে অনাসক্তবুদ্ধি, জিতেন্দ্রিয় ও

সিদ্ধিং প্রাপ্তো যথা ব্রহ্ম তথাপ্নোতি নিবোধ মে।
সমাসেনৈব কৌন্তেয় নিষ্ঠা জ্ঞানস্য যা পরা ॥৫০

বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্তো ধৃত্যাত্মানং নিয়ম্য চ।
শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ ॥৫১

বিগতস্পৃহঃ সন্ন্যাসেন পরমাং ( সর্ব্বোৎকৃষ্টাং ) নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং ( সত্ত্বশুদ্ধিং ) অধিগচ্ছতি ( লভতে ) ॥ ৪৯

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! সিদ্ধিং প্রাপ্তঃ যথা ব্রহ্ম আপ্নোতি, তথা ( তৎপ্রকারং ) সমাসেন ( সংক্ষেপেণ ) এব মে ( মৎসকাশাৎ ) নিবোধ ( জানীহি ); যা ( ব্রহ্মপ্রাপ্তিঃ ) জ্ঞানস্য পরা ( সর্ব্বোৎকৃষ্টা ) নিষ্ঠা ( পরিসমাপ্তিঃ ) ॥ ৫০

অন্বয়ঃ।—বিশুদ্ধয়া ( সাত্ত্বিক্যা ) বুদ্ধ্যা যুক্তঃ, [সাত্ত্বিক্যা ]

---

নিস্পৃহ ব্যক্তি সন্ন্যাস দ্বারা সর্ব্বকর্ম্মনিবৃত্তিরূপ পরমা নৈষ্কর্ম্ম্য-সিদ্ধি লাভ করিয়া থাকেন ॥ ৪৯

অনুবাদ।—হে কৌন্তেয়! সিদ্ধিপ্রাপ্ত ব্যক্তি যেরূপে ব্রহ্মভাব লাভ করেন, এবং যাহা জ্ঞানের চরম নিষ্ঠা, তাহার তত্ত্ব আমার নিকট হইতে সংক্ষেপে অবগত হও ॥৫০

অনুবাদ।—বিশুদ্ধ [ সাত্ত্বিক ] বুদ্ধিযুক্ত, হইয়া সাত্ত্বিক

বিবিক্তসেবী লঘ্বাশী যতবাক্‌কায়মানসঃ।
ধ্যানযোগপরো নিত্যং বৈরাগ্যং সমুপাশ্রিতঃ ॥ ৫২
অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহম্।
বিমুচ্য নির্ম্মমঃ শান্তো ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ৫৩

ধৃত্যা আত্মানং ( তামেব বুদ্ধিং ) নিয়ম্য চ ( নিশ্চলাং কৃত্বা ) শব্দাদীন্ বিষয়ান্ ত্যক্ত্বা রাগদ্বেষৌ চ ব্যুদস্য ( অপসার্য্য ), বিবিক্তসেবী ( শুচিদেশাবস্থায়ী ) লঘ্বাশী ( মিতভোজী ) যতবাক্কায়মানসঃ ( সংযতবাগ্‌দেহচিত্তঃ ), নিত্যং ধ্যানযোগপরঃ ( ধ্যানেন যো যোগঃ ব্রহ্মসংস্পর্শঃ তৎপরঃ সন্ ) বৈরাগ্যং সমুপাশ্রিতঃ ( সম্যক্ অবলম্বমানঃ ) [ সন্ ] অহঙ্কারং, বলং ( দুরাগ্রহং ) দর্পং কামং, ক্রোধং পরিগ্রহং বিমুচ্য ( ত্যক্ত্বা ) নির্ম্মমঃ ( মমত্বহীনঃ ) শান্তঃ (প্রশান্তচিত্তঃ) [ জনঃ ] ব্রহ্মভূয়ায় ( ব্রহ্মাহম্ ইতি নৈশ্চল্যেন অবস্থানায় ) কল্পতে ( যোগ্যো ভবতি ) ॥ ৫১-৫৩

---

ধৈর্য্য দ্বারা চিত্তকে সংযত করিয়া, শব্দাদিবিষয় সমূহ ত্যাগ করিয়া, রাগ-দ্বেষ অপসারিত করিয়া, শুচিদেশ-নিবাসী, মিতভোজী, বাক্য মন ও শরীর সংযমী, নিত্যধ্যান-যোগ-

ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি।
সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাম্‌ ॥ ৫৪
ভক্ত্যা মামভিজানাতি যাবান্‌ যশ্চাস্মি তত্ত্বতঃ।
ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্‌ ॥৫৫

অন্বয়ঃ।—ব্রহ্মভূতঃ ( ব্রহ্মণি স্থিতঃ ) প্রসন্নাত্মা ( প্রসন্নচিত্তঃ ) [ জনঃ ] [ নষ্টং ] ন শোচতি, [ অপ্রাপ্তং ] ন কাঙ্ক্ষতি [ অতএব ] সর্ব্বেষু ভূতেষু সমঃ [ সন্‌ ] পরাং মদ্‌ভক্তিং ( মদ্‌ভাবনালক্ষণাং ) লভতে ॥ ৫৪

অন্বয়ঃ।—অহং যাবান্‌ ( সর্ব্বব্যাপী ), যঃ চ ( সচ্চিদা-

---

পরায়ণ ও বৈরাগ্যশালী হইয়া, এবং অহঙ্কার, বল, দর্প, কাম, ক্রোধ ও পরিগ্রহপরিত্যাগী—ঈদৃশ মমতা ও বিক্ষেপশূন্য ব্যক্তি ব্রহ্ম-সাক্ষাৎকার লাভ করেন ॥ ৫১-৫৩

অনুবাদ।—ব্রহ্মে স্থিত, প্রসন্নচিত্ত ব্যক্তি নষ্ট বিষয়ে শোক করেন না; অপ্রাপ্তবস্তু আকাঙ্ক্ষা করেন না; এজন্য তিনি সর্ব্বভূতে সমভাবাপন্ন হইয়া সর্ব্বত্র ব্রহ্মভাবনারূপ মদ্‌বিষয়ক পরম ভক্তি লাভ করেন ॥৫৪

অনুবাদ।—সেই পরম ভক্তিবশতঃ আমি যেরূপ

**সর্ব্বকর্ম্মাণ্যপি সদা কুর্ব্বাণো মদ্ব্যপাশ্রয়ঃ।**
**মৎপ্রসাদাদবাপ্নোতি শাশ্বতং পদমব্যয়ম্ ॥ ৫৬**

নন্দরূপং ) অস্মি, [ ইতি ] মাং [ পরয়া ] ভক্ত্যা তত্বতঃ ( স্বরূপতঃ ) অভিজানাতি, ততঃ মাং তত্বতঃ জ্ঞাত্বা, তদনন্তরং ( তস্য জ্ঞানস্য উপরমে সতি ) মাং বিশতে ( স্বয়মপি পরমানন্দরূপো-ভবতি ) ॥ ৫৫

অন্বয়ঃ ।—সদা সর্ব্বকর্ম্মাণি ( নিত্যানি নৈমিত্তিকানি চ সর্ব্বাণি) কর্ম্মাণি কুর্ব্বাণঃ অপি,মদ্ব্যপাশ্রয়ঃ (মৎপরায়ণঃ সন্) মৎপ্রসাদাৎ শাশ্বতম্ ( অনাদি) অব্যয়ং ( নিত্যং সর্ব্বোৎকৃষ্টং) পদং প্রাপ্নোতি ( লভতে ) ॥ ৫৬

---

সর্ব্বব্যাপী এবং সচ্চিদানন্দস্বরূপ, তাহা সম্পূর্ণরূপে জানিতে পারেন এবং আমায় স্বরূপতঃ জানিয়া সেই জ্ঞানের পরিপাকে আমাতে প্রবেশ করেন অর্থাৎ তিনি স্বয়ংই পরমানন্দ স্বরূপ হইয়া যান ॥ ৫৫

অনুবাদ ।—সর্ব্বদা নিত্য ও নৈমিত্তিক সর্ব্ববিধ কর্ম্মের অনুষ্ঠান করিয়াও আমার শরণাগত ব্যক্তি আমার প্রসন্নতা-বশতঃ শাশ্বত ( অনাদি ) ও অব্যয় ( সর্ব্বাপেক্ষা উত্তম ) পদ প্রাপ্ত হন ॥ ৫৬

চেতসা সর্ব্বকর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরঃ।
বুদ্ধিযোগমুপাশ্রিত্য মচ্চিত্তঃ সততং ভব ॥ ৫৭
মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাৎ তরিষ্যসি।
অথ চেৎ ত্বমহঙ্কারান্ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি ॥৫৮

অন্বয়ঃ।—চেতসা সর্ব্বকর্ম্মাণি ময়ি সংন্যস্য (সমর্প্য) মৎপরঃ (মৎপরায়ণঃ সন্) বুদ্ধিযোগম্ (ব্যবসায়াত্মিকয়া বুদ্ধ্যা যোগম্) উপাশ্রিত্য (অবলম্ব্য) সততং (নিরন্তরং কর্ম্মানুষ্ঠানকালেঽপি) মচ্চিত্তঃ ভব ॥ ৫৭

অন্বয়ঃ।—মচ্চিত্তঃ মৎপ্রসাদাৎ সর্ব্বদুর্গাণি (সাংসারিকাণি সর্ব্বাণ্যপি দুঃখানি) তরিষ্যসি; অথ চেৎ অহঙ্কারাৎ (জ্ঞাতৃত্বাভিমানাৎ) ত্বং ন শ্রোষ্যসি; [তর্হি] বিনঙ্ক্ষ্যসি (পুরুষার্থাদ্‌ভ্রষ্টো ভবিষ্যসি) ॥৫৮

---

অনুবাদ।—তুমি সর্ব্বদা অর্থাৎ কর্ম্মানুষ্ঠান কালেও মনে মনে আমাতে সমুদয় কর্ম্ম সমর্পণ করিয়া, ব্যবসায়াত্মিকা বুদ্ধিদ্বারা যোগের আশ্রয় গ্রহণপূর্ব্বক আমাতে চিত্ত সমর্পণ কর অর্থাৎ মৎপরায়ণ হও ॥ ৫৭

অনুবাদ।—মদ্গতচিত্ত হইলে তুমি আমার অনুগ্রহে

যদহঙ্কারমাশ্রিত্য ন যোৎস্য ইতি মন্যসে।
মিথ্যৈব ব্যবসায়স্তে প্রকৃতিস্ত্বাং নিযোক্ষ্যতি ॥৫৯
স্বভাবজেন কৌন্তেয় নিবদ্ধঃ স্বেন কর্ম্মণা।
কর্ত্তুং নেচ্ছসি যন্মোহাৎ করিষ্যস্যবশোঽপি তৎ ॥৬০

অন্বয়ঃ।—[মদুক্তমনাদৃত্য] অহঙ্কারম্ আশ্রিত্য [অহং] ন যোৎস্যে ইতি যৎ মন্যসে (অধ্যবস্যসি) তে (তব) ব্যবসায়ঃ মিথ্যা এব, [যতঃ] প্রকৃতিঃ [রজোগুণরূপেণ পরিণতা সতী] ত্বাং [যুদ্ধে] নিযোক্ষ্যতি ॥ ৫৯

অন্বয়ঃ।—হে কৌন্তেয়! মোহাৎ যৎ কর্ত্তুং ন ইচ্ছসি

---

দুস্তর সাংসারিক দুঃখ অতিক্রম করিবে; আর যদি জ্ঞাতৃত্বাভিমানবশতঃ আমার বাক্য শ্রবণ না কর, তাহা হইলে তুমি পুরুষার্থ হইতে ভ্রষ্ট হইবে ॥ ৫৮

অনুবাদ।—যদি আমার বাক্য না শুনিয়া তুমি অহঙ্কারের বশবর্ত্তী হইয়া 'আমি যুদ্ধ করিব না' এরূপ নিশ্চয় করিয়া থাক, তোমার এরূপ অধ্যবসায় মিথ্যা; কারণ প্রকৃতি (ক্ষত্রিয়স্বভাব) [রজোগুণে পরিণতা হইয়া] তোমাকে যুদ্ধে অবশ্যই প্রবর্ত্তিত করিবে ॥ ৫৯

অনুবাদ।—হে কৌন্তেয়! মোহবশতঃ তুমি যাহা করিতে

ঈশ্বরঃ সর্ব্বভূতানাং হৃদ্দেশেঽর্জ্জুন তিষ্ঠতি।
ভ্রাময়ন্ সর্ব্বভূতানি যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥৬১
তমেব শরণং গচ্ছ সর্ব্বভাবেন ভারত।
তৎপ্রসাদাৎ পরাং শান্তিং স্থানং
প্রাপ্স্যসি শাশ্বতম্ ॥ ৬২

স্বভাবজেন ( স্বাভাবিকেন ) স্বেন কর্ম্মণা নিবদ্ধঃ ( সংযতঃ ) [ সুতরাং ] অবশঃ [ সন্ ] তৎ অপি করিষ্যসি ॥ ৬০

অন্বয়ঃ।—হে অর্জ্জুন! ঈশ্বরঃ মায়য়া ( নিজশক্ত্যা ) যন্ত্রারূঢ়ানি ( যন্ত্রাণি শরীরাণি আরূঢ়ানি ) [ সূত্রধারইব ] সর্ব্বভূতানি ভ্রাময়ন্ ( তত্তৎকর্ম্মসু প্রবর্ত্তয়ন্ ) সর্ব্বভূতানাং ( সর্ব্বদেহিনাং ) হৃদ্দেশে তিষ্ঠতি ॥ ৬১

অন্বয়ঃ।—হে ভারত! সর্ব্বভাবেন ( সর্ব্বাত্মনা ) তমেব

---

ইচ্ছা করিতেছ না, তাহাও স্বভাবজাত কর্ম্মবশে অর্থাৎ ক্ষত্রিয়-প্রকৃতি বশে তোমাকে করিতে হইবে ॥ ৬০

অনুবাদ।—হে অর্জ্জুন; ঈশ্বর প্রাণিসমূহের হৃদয়ে বস্থান পূর্ব্বক [ সূত্রধারের ন্যায়] পুত্তলিকাবৎ তাহাদিগকে স্ব কর্ম্মে নিয়ন্ত্রিত করিয়া ঘূর্ণিত করাইতেছেন ॥ ৬১

অনুবাদ। হে ভারত! তুমি কায়মনোবাক্য তাঁহারই

ইতি তে জ্ঞানমাখ্যাতং গুহ্যাদ্ গুহ্যতরং ময়া।
বিমৃশ্যৈতদশেষেণ যথেচ্ছসি তথা কুরু ॥৬৩
সর্ব্বগুহ্যতমং ভূয়ঃ শৃণু মে পরমং বচঃ।
ইষ্টোঽসি মে দৃঢ়মিতি ততো বক্ষ্যামি তে
হিতম্ ॥ ৬৪

( সর্ব্বেশ্বরং ) শরণং গচ্ছ, [ ততশ্চ ] তৎপ্রসাদাৎ পরাং ( সর্ব্বোত্তমাং ) শান্তিং ( চিত্তোপরতিং ) শাশ্বতং ( নিত্যং ) স্থানং ( মোক্ষাখ্যং ) চ প্রাপ্স্যসি ॥ ৬২

অন্বয়ঃ।—ইতি ( অনেন প্রকারেণ ) গুহ্যাৎ গুহ্যতরং জ্ঞানং ময়া তে ( তুভ্যং ) আখ্যাতম্ ( উপদিষ্টম্ )। অশেষেণ এতৎ বিমৃশ্য ( পর্য্যালোচ্য ) যথা ইচ্ছসি, তথা কুরু ॥ ৬৩

অন্বয়ঃ।—সর্ব্বগুহ্যতমং মে ( মম ) পরমং বচঃ

---

শরণ লও ; তাঁহার অনুগ্রহ লাভ করিতে পারিলে, তুমি পরমশান্তি ও নিত্যধাম প্রাপ্ত হইবে ॥ ৬২

অনুবাদ।—আমি এইরূপে তোমাকে গুহ্য অপেক্ষাও অতিগুহ্য আত্মজ্ঞান উপদেশ দিলাম। আমার উপদিষ্ট ইহা সম্যক্‌রূপে পর্য্যালোচনা করিয়া তোমার যাহা ইচ্ছা হয়, তাহাই কর ॥ ৬৩

মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি সত্যং তে প্রতিজানে প্রিয়োঽসি
মে ॥ ৭৫

( বাক্যং ) ভূয়ঃ ( পুনরপি ) শৃণু ( অবগচ্ছ ) ; [ ত্বং ] মে দৃঢ়ম্ ( অত্যন্তম্ ) ইষ্টঃ ( প্রিয়ঃ ) অসি, ( ভবসি ) [ ইতি সর্ব্বজ্ঞেন মত্বা ] ততঃ ( তস্মাৎ হেতোঃ ) তে ( তব ) হিতং ( পরমমঙ্গলং ) বক্ষ্যামি ॥ ৬৪

অন্বয়ঃ।—ত্বং মন্মনাঃ ( মচ্চিত্তঃ ) মদ্‌ভক্তঃ ( মদ্ভজনশীলঃ ) মদ্‌যাজী ( মদ্‌যজনশীলঃ ) ভব, মাং ( ঈশ্বরং ) নমস্কুরু, [ এবং বর্ত্তমানস্ত্বং মৎপ্রসাদাৎ লব্ধজ্ঞানঃ ] মাম্ এব এষ্যসি ( প্রাপ্স্যসি ), অহং তে ( তুভ্যং ) সত্যং [ যথাভবতি তথা ] প্রতিজানে, ( প্রতিজ্ঞাং করোমি ) [ যতস্ত্বং ] মে প্রিয়ঃ অসি ॥ ৬৫

---

অনুবাদ।—তুমি আমার অতিশয় প্রিয়, এই জন্য তোমার হিতার্থে আমি পুনর্ব্বার সর্ব্বাপেক্ষা গুহ্যতম কথা তোমাকে বলিতেছি শুন ॥ ৬৪

অনুবাদ।—হে অর্জ্জুন! তুমি মদ্‌গতচিত্ত হও, আমারই ভজনশীল হও; যজ্ঞাদিও আমারই প্রীত্যর্থ অনুষ্ঠান কর;

**সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ।
অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা
শুচঃ॥ ৬৬**

**ইদন্তে নাতপস্কায় নাভক্তায় কদাচন।
ন চাশুশ্রূষবে বাচ্যং ন চ মাং যোঽভ্যসূয়তি॥ ৬৭**

অন্বয়ঃ।—সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য একং মাং শরণং ব্রজ, [ এবং বর্ত্তমানঃ কর্ম্মত্যাগনিমিত্তং পাপং স্যাৎ ইতি মত্বা ] মা শুচঃ ( শোকং মাকার্ষীঃ ); অহং [ মদেকশরণং ] ত্বাং সর্ব্বপাপেভ্যঃ মোক্ষয়িষ্যামি ( মোচয়িষ্যামি )॥ ৬৬

অন্বয়ঃ।—ইদং ( গীতার্থতত্ত্বং ) তে ( ত্বয়া ) অতপস্কায়

---

এবং আমাকে নমস্কার কর, [ তাহা হইলে আমার অনুগ্রহে লব্ধ জ্ঞানদ্বারা ] তুমি আমাকেই প্রাপ্ত হইবে। ইহা আমি তোমার নিকট সত্য প্রতিজ্ঞা করিয়া বলিতেছি, কেন না তুমি আমার অত্যন্ত প্রিয়॥ ৬৫

অনুবাদ।—তুমি সমুদয় ধর্ম্মাধর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক একমাত্র আমারই শরণাপন্ন হও; [ সর্ব্ববিধ কর্ম্মত্যাগ জন্য পাছে পাপ হয়, এই আশঙ্কায় ] শোক করিও না; আমিই তোমায় সর্ব্বপাপ হইতে মুক্ত করিব॥ ৬৬

য ইদং পরমং গুহ্যং মদ্ভক্তেষ্বভিধাস্যতি।
ভক্তিং ময়ি পরাং কৃত্বা মামেবৈষ্যত্যসংশয়ঃ ॥৬৮

(ধর্ম্মানুষ্ঠানহীনায়) ন বাচ্যং (বক্তব্যং) ন চ অভক্তায় (গুরৌ ঈশ্বরে চ ভক্তিশূন্যায়) কদাচন [বাচ্যং], ন চ অশুশ্রূষবে (পরিচর্য্যামকুর্ব্বতে জনায়) [বাচ্যং]; ন চ মাং (পরমেশ্বরম্) যঃ (অভ্যসূয়তি, মনুষ্যবুদ্ধ্যা দোষার্পণেন নিন্দতি), [তস্মৈ অপি বাচ্যম্] ॥ ৬৭

অন্বয়ঃ।—ইদং পরমং গুহ্যং (গীতার্থতত্ত্বং) মদ্ভক্তেষু যঃ অভিধাস্যতি (মদ্ভক্তেভ্যো বক্ষ্যতি), সঃ ময়ি পরাং (সর্ব্বোত্তমাং) ভক্তিং কৃত্বা অসংশয়ঃ (নিঃসন্দেহঃ) [সন্] মাম্ এব এষ্যতি (প্রাপ্স্যতি) ॥ ৬৮

---

অনুবাদ।—ইহা [এই গীতাশাস্ত্র] তপস্যাহীন, গুরু ও ঈশ্বরে ভক্তিহীন, গুরু-শুশ্রূষা-রহিত এবং আমার প্রতি অসূয়াপর (দ্বেষদৃষ্টিশালী) ব্যক্তিকে কদাচ বলিবে না ॥ ৬৭

অনুবাদ।—যে ব্যক্তি এই পরম গুহ্য গীতা শাস্ত্র আমার ভক্তগণের নিকটে ব্যাখ্যা করেন, তিনি আমাতে পরম ভক্তিমান্ হওয়ায় সন্দেহহীন হইবেন এবং আমাকে অবশ্যই প্রাপ্ত হইবেন ॥ ৬৮

ন চ তস্মান্মনুষ্যেষু কশ্চিন্মে প্রিয়কৃত্তমঃ।
ভবিতা ন চ মে তস্মাদন্যঃ প্রিয়তরো ভুবি ॥ ৬৯
অধ্যেষ্যতে চ য ইমং ধর্ম্ম্যং সংবাদমাবয়োঃ।
জ্ঞানযজ্ঞেন তেনাহমিষ্টঃ স্যামিতি মে মতিঃ ॥ ৭০

অন্বয়ঃ।—মনুষ্যেষু তস্মাৎ (মদ্‌ভক্তেভ্যো গীতাব্যাখ্যাতুঃ সকাশাৎ) কশ্চিৎ মে প্রিয়কৃত্তমঃ (অত্যন্তং পরিতোষকর্ত্তা) চ ন [ অস্তি ], তস্মাৎ অন্যঃ মে প্রিয়তরঃ চ ভুবি (জগতি) [ কালান্তরেঽপি ] ন ভবিতা (ভবিষ্যতি) ॥ ৬৯

অন্বয়ঃ।—যঃ চ আবয়োঃ ইমং ধর্ম্ম্যং (ধর্ম্মাদনপেতং) সংবাদম্ (তত্ত্বম্) অধ্যেষ্যতে, (পঠিষ্যতি) তেন অহং জ্ঞানযজ্ঞেন ইষ্টঃ স্যাম্ (ভবেয়ম্), ইতি মে মতিঃ ॥ ৭০

---

অনুবাদ।—মনুষ্যলোক মধ্যে গীতাশাস্ত্র ব্যাখ্যাতার অপেক্ষা অধিক পরিতোষকর্ত্তা আমার আর কেহই নাই, আর কখনও পৃথিবীতে তদপেক্ষা আমার অধিকতর প্রিয় আর কেহ হইবেও না ॥ ৬৯

অনুবাদ।—যিনি আমাদের এই ধর্ম্মসম্মত গীতাশাস্ত্র

শ্রদ্ধাবাননসূয়শ্চ শৃণুয়াদপি যো নরঃ।
সোঽপি মুক্তঃ শুভাল্লোঁকান্ প্রাপ্নুয়াৎ
পুণ্যকর্ম্মণাম্ ॥ ৭১

কচ্চিদেতৎ শ্রুতং পার্থ ত্বয়ৈকাগ্রেণ চেতসা।
কচ্চিদজ্ঞানসম্মোহঃ প্রনষ্টস্তে ধনঞ্জয় ॥ ৭২

অন্বয়ঃ।—শ্রদ্ধাবান্ ( শ্রদ্ধাযুক্তঃ ) অনসূয়ঃ চ ( অসূয়াহীনশ্চ ) যঃ নরঃ শৃণুয়াৎ, সঃ অপি [ সর্ব্বৈঃ পাপৈঃ ] মুক্তঃ [ সন্ ], পুণ্যকর্ম্মণাং ( অশ্বমেধাদি-পুণ্যকর্ম্মকারিণাং ) শুভান্ লোকান্ প্রাপ্নুয়াৎ ॥ ৭১

অন্বয়ঃ।—হে পার্থ! ত্বয়া একাগ্রেণ চেতসা (অনন্যমনসা)

---

সম্বন্ধীয় কথোপকথন অধ্যয়ন করিবেন, তিনি জ্ঞানযজ্ঞ দ্বারা আমাকে পূজা করিবেন—ইহাই আমার অভিমত ॥৭০

অনুবাদ।—যে ব্যক্তি শ্রদ্ধাবান্ ও অসূয়াশূন্য হইয়া এই গীতাশাস্ত্র কেবল শ্রবণ করেন, তিনিও সর্ব্বপাপমুক্ত হইয়া পুণ্যাত্মাদিগের ভোগ্য শুভ লোক লাভ করেন ॥ ৭১

অনুবাদ।—হে পার্থ। তুমি মৎকথিত এই গীতাশাস্ত্র

অর্জ্জুন উবাচ।

**নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত।**
**স্থিতোঽস্মি গতসন্দেহঃ করিষ্যে বচনং তব॥ ৭৩**

এতৎ শ্রুতং কচ্চিৎ? হে ধনঞ্জয়! তে অজ্ঞানসংমোহঃ (অজ্ঞানজোমোহঃ) প্রনষ্টঃ (অপগতঃ) কচ্চিৎ?॥ ৭২

অন্বয়ঃ।—অর্জ্জুনঃ উবাচ—হে অচ্যুত! ত্বৎপ্রসাদাৎ [আত্মবিষয়কঃ] মোহঃ নষ্টঃ, ময়া [স্বরূপানুসন্ধানরূপা] স্মৃতিঃ লব্ধা; স্থিতঃ (যুদ্ধায় অবস্থিতঃ) অস্মি, গতসন্দেহঃ [অহং] তব বচনং (আজ্ঞাং) করিষ্যে (পালয়িষ্যামি)॥৭৩

---

একাগ্রচিত্তে শুনিলে ত? হে ধনঞ্জয়! তোমার অজ্ঞানজাত মোহ বিনষ্ট হইল ত?॥ ৭২

অনুবাদ।—অর্জ্জুন কহিলেন, হে অচ্যুত! তোমার কৃপায় আমার আত্মবিষয়ক মোহ নষ্ট হইল, আমি স্বরূপানুসন্ধানরূপ স্মৃতি লাভ করিলাম; এখন আমি যুদ্ধার্থ অবস্থিত হইলাম; আমার সকল সন্দেহ দূর হইয়াছে; এক্ষণে তোমার উপদেশানুরূপ কার্য্য করিব॥ ৭৩

সঞ্জয় উবাচ।

**ইত্যহং বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ।**
**সংবাদমিমমশ্রৌষমদ্ভূতং লোমহর্ষণম্ ॥ ৭৪**
**ব্যাসপ্রসাদাৎ শ্রুতবানিমং গুহ্যমহং পরম্।**
**যোগং যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ সাক্ষাৎ কথয়তঃ স্বয়ম্ ॥ ৭৫**

অন্বয়ঃ।—সঞ্জয়ঃ উবাচ—ইতি অহং মহাত্মনঃ বাসুদেবস্য পার্থস্য চ ইমং লোমহর্ষণং ( লোমাঞ্চকরং ), অদ্ভুতং সংবাদম্ অশ্রৌষম্ ( শ্রুতবান্ ) ॥ ৭৪

অন্বয়ঃ।—ব্যাসপ্রসাদাৎ (ব্যাসাদ্দিব্য-চক্ষুর্লাভাৎ) অহম্ ইদং পরং গুহ্যং ( অতীব গোপনীয়ং ) সাক্ষাৎ কথয়তঃ স্বয়ং যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ শ্রুতবান্ ॥ ৭৫

---

অনুবাদ।—সঞ্জয় কহিলেন, হে মহারাজ! মহাত্মা বাসুদেব ও অর্জ্জুনের এইরূপ অদ্ভুত লোমহর্ষণ সংবাদ আমি শ্রবণ করিলাম ॥ ৭৪

অনুবাদ।—ব্যাসের প্রসাদে [ দিব্যদৃষ্টি পাভে ] আমি

রাজন্ সংস্মৃত্য সংস্মৃত্য সংবাদমিমমদ্ভুতম্।
কেশবার্জ্জুনয়োঃ পুণ্যং হৃষ্যামি চ মুহুর্ম্মুহুঃ॥ ৭৬
তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হরেঃ।
বিস্ময়ো মে মহান্ রাজন্ হৃষ্যামি চ পুনঃ
পুনঃ॥ ৭৭

অন্বয়ঃ।—হে রাজন্! কেশবার্জ্জুনয়োঃ ইমং পুণ্যম্ (পবিত্রম্) অদ্ভুতং সংবাদং সংস্মৃত্য সংস্মৃত্য (পুনঃ পুনঃ পর্য্যালোচ্য) মুহুর্ম্মুহুঃ হৃষ্যামি॥ ৭৬

অন্বয়ঃ।—হে রাজন্! হরেঃ (শ্রীকৃষ্ণস্য) তৎ অদ্ভুতং (পরমাশ্চর্য্যং) রূপং সংস্মৃত্য সংস্মৃত্য চ মে (মম) মহান্

---

স্বয়ং যোগেশ্বর শ্রীকৃষ্ণের মুখে এই পরম গোপনীয় যোগ শ্রবণ করিলাম॥ ৭৫

অনুবাদ।—হে রাজন্! শ্রীকৃষ্ণার্জ্জুনের এই পরম পবিত্র অদ্ভুত সংবাদ (কথোপকথন) বারংবার স্মরণ পথে উদিত হওয়ায় আমি মুহুর্ম্মুহুঃ পরমানন্দ লাভ করিতেছি॥ ৭৬

অনুবাদ।—হে রাজন্, শ্রীকৃষ্ণের সেই অদ্ভুত বিশ্বরূপ

**যত্র যোগেশ্বরঃ কৃষ্ণো যত্র পার্থো ধনুর্দ্ধরঃ।**
**তত্র শ্রীর্বিজয়ো ভূতির্ধ্রুবা নীতির্মতির্মম ॥ ৭৮**

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্‌ভগবদ্‌গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-সংবাদে মোক্ষ-
যোগো নাম অষ্টাদশোঽধ্যায়ঃ ॥

বিস্ময়ঃ [ ভবতি ] অহং পুনঃ পুনঃ হৃষ্যামি ( প্রীতিমনুভবামি রোমাঞ্চিতোঽস্মি ) চ ॥ ৭৭

অন্বয়ঃ ।—যত্র যোগেশ্বরঃ কৃষ্ণঃ, যত্র ধনুর্দ্ধরঃ পার্থঃ তত্র শ্রীঃ ( রাজলক্ষ্মীঃ ), বিজয়ঃ ভূতিঃ ( উত্তরোত্তরাভিবৃদ্ধিঃ ) ধ্রুবা নীতিঃ [ বিরাজতে ], [ ইতি ] মম মতিঃ ॥ ৭৮

---

স্মরণ করিতে করিতে পুলকভরে বারংবার আমার লোম হর্ষণ ( রোমাঞ্চ ) হইতেছে ॥ ৭৭

অনুবাদ ।—যে পক্ষে স্বয়ং যোগেশ্বর শ্রীকৃষ্ণ ও যে পক্ষে ধনুর্দ্ধর অর্জ্জুন অবস্থিত আছেন, সে পক্ষে রাজলক্ষ্মী, বিজয়, বিভূতি এবং অচঞ্চলা নীতি, ইহাই আমার বিশ্বাস ॥ ৭৮

ইতি মোক্ষযোগঃ।



# গীতা-মাহাত্ম্যম্।

ঋষিরুবাচ।

গীতায়াশ্চৈব মাহাত্ম্যং যথাবৎ সূত ! মে বদ।
পুরা নারায়ণ-ক্ষেত্রে ব্যাসেন মুনিনোদিতম্ ॥ ১

সূত উবাচ।

ভদ্রং ভগবতা পৃষ্টং যদ্ধি গুপ্ততমং পরম্।
শক্যতে কেন তদ্বক্তুং গীতামাহাত্ম্যমুত্তমম্ ॥ ২
কৃষ্ণো জানাতি বৈ সম্যক্
কিঞ্চিৎ কুন্তীসুতঃ ফলম্।

---

অনুবাদ।—ঋষি কহিলেন, হে সূত! পূর্ব্বকালে নারায়ণ-ক্ষেত্রে মহর্ষি ব্যাস-কথিত গীতার মাহাত্ম্য আমার নিকট কীর্ত্তন কর ॥ ১

অনুবাদ।—সূত কহিলেন—ভগবান্ উত্তম বিষয় জিজ্ঞাসা করিয়াছেন। যাহা পরম গোপনীয় সমূহের মধ্যে গোপনীয়, সেই অত্যুত্তম গীতামাহাত্ম্য কে বর্ণন করিতে পারে? ॥ ২

অনুবাদ।—একমাত্র শ্রীকৃষ্ণ ইহা সম্যক্ অবগত আছেন; কুন্তীনন্দন অর্জ্জুন ইহার কিঞ্চিৎ ফল জানেন

ব্যাসো বা ব্যাসপুত্রো বা

যাজ্ঞবল্ক্যোঽথ মৈথিলঃ ॥ ৩

অন্যে শ্রবণতঃ শ্রুত্বা লেশং সংকীর্ত্তয়ন্তি চ।

তস্মাৎ কিঞ্চিদ্বদাম্যত্র ব্যাসস্যাস্যান্ময়া শ্রুতম্ ॥ ৪

সর্ব্বোপনিষদো গাবো দোগ্ধা গোপালনন্দনঃ।

পার্থো বৎসঃ সুধীর্ভোক্তা দুগ্ধং গীতামৃতং মহৎ ॥৫

সারথ্যমর্জ্জুনস্যাদৌ কুর্ব্বন্ গীতামৃতং দদৌ।

লোকত্রয়োপকারায় তস্মৈ কৃষ্ণাত্মনে নমঃ ॥ ৬

---

এবং ব্যাস, ব্যাসপুত্র শুকদেব, যোগীশ্বর যাজ্ঞবল্ক্য ও রাজর্ষি জনক কিছু কিছু অবগত আছেন ॥ ৩

অনুবাদ।—অন্যান্য লোকে পরস্পরের মুখে শ্রবণ করিয়া ইহার লেশমাত্র কীর্ত্তন করেন। অতএব আমি ব্যাসমুখে যেরূপ শুনিয়াছি, তাহার কিঞ্চিৎ কীর্ত্তন করিতেছি ॥ ৪

অনুবাদ।—সমস্ত উপনিষৎ ধেনুস্বরূপ; শ্রীকৃষ্ণ দোহন-কর্ত্তা, পার্থ বৎস, জ্ঞানী ভোক্তা এবং গীতারূপ অমৃত দুগ্ধ ॥৫

অনুবাদ।—যিনি অর্জ্জুনের সারথ্যকার্য্যে ব্রতী হইয়া

সংসারসাগরং ঘোরং তর্ত্তুমিচ্ছতি যো নরঃ।
গীতানাবং সমাসাদ্য পারং যাতি সুখেন সঃ॥ ৭
গীতাজ্ঞানং শ্রুতং নৈব সদৈবাভ্যাসযোগতঃ।
মোক্ষমিচ্ছতি মূঢ়াত্মা যাতি বালকহাস্যতাম্॥ ৮
যে শৃণ্বন্তি পঠন্ত্যেব গীতাশাস্ত্রমহর্নিশম্।
ন তে বৈ মানুষা জ্ঞেয়া দেবরূপা ন সংশয়ঃ॥ ৯

---

লোকত্রয়ের উপকারার্থ গীতারূপ অমৃত দান করিয়াছিলেন, সেই শ্রীকৃষ্ণকে প্রণাম করি॥ ৬

অনুবাদ।—যিনি ঘোর সংসারসাগর উত্তীর্ণ হইতে ইচ্ছা করেন, তিনি গীতারূপ নৌকা পাইলে অনায়াসে উহার পার প্রাপ্ত হইতে পারেন॥ ৭

অনুবাদ।—যে মূঢ়ব্যক্তি সর্ব্বদা অভ্যাসযোগে গীতাজ্ঞান শ্রবণ করে নাই, অথচ মোক্ষপ্রাপ্তির ইচ্ছা করে, সে বালকেরও উপহাসাস্পদ হয়॥ ৮

অনুবাদ।—যাঁহারা অহর্নিশ গীতাশাস্ত্র শ্রবণ বা পাঠ করেন, তাঁহারা মনুষ্য নহেন; নিশ্চয়ই তাঁহারা দেবতুল্য॥৯

গীতাজ্ঞানেন সম্বোধং কৃষ্ণঃ প্রাহার্জ্জুনায় বৈ।
ভক্তিতত্ত্বং পরং তত্র সগুণং বাথ নির্গুণম্॥ ১০
সোপানাষ্টাদশৈরেবং ভুক্তিমুক্তিসমুচ্ছ্রিতৈঃ।
ক্রমশশ্চিত্তশুদ্ধিঃ স্যাৎ প্রেমভক্ত্যাদিকর্ম্মসু॥১১
সাধো গীতাম্ভসি স্নানং সংসারমলনাশনম্।
শ্রদ্ধাহীনস্য তৎ কার্য্যং হস্তিস্নানং বৃথৈব তৎ॥১২
গীতায়াশ্চ ন জানাতি পঠনং নৈব পাঠনম্।
স এব মানুষে লোকে মোঘকর্ম্মকরো ভবেৎ॥১৩

---

অনুবাদ।—শ্রীকৃষ্ণ গীতাজ্ঞান দ্বারাই সগুণ ও নির্গুণ ব্রহ্মসম্বন্ধীয় পরম ভক্তিতত্ত্ব অর্জ্জুনের বোধোৎপাদনার্থ তাঁহার নিকট কীর্ত্তন করিয়াছিলেন॥ ১০

অনুবাদ।—ভুক্তিমুক্তিসংগঠিত অষ্টাদশ অধ্যায়রূপ সোপান-বিশিষ্ট এই গীতা দ্বারা ক্রমে প্রেমভক্ত্যাদি কার্য্যে চিত্তশুদ্ধি জন্মে॥ ১১

অনুবাদ।—এই গীতারূপসলিলে স্নান করিলে সাধুজনের সংসারমল ক্ষালিত হয়; কিন্তু শ্রদ্ধাবিহীন মানবের পক্ষে উহা হস্তিস্নানের ন্যায় বৃথা॥ ১২

অনুবাদ।—যে ব্যক্তি গীতা শাস্ত্রের পাঠ, অধ্যয়ন ও

তস্মাদ্গীতাং ন জানাতি নাধমস্তৎপরো জনঃ।
ধিক্ তস্য মানুষং দেহং বিজ্ঞানং কুলশীলতাম্ ॥১৪
গীতার্থং ন বিজানাতি নাধমস্তৎপরো জনঃ।
ধিক্ শরীরং শুভং শীলং বিভবস্তদ্গৃহাশ্রমম্ ॥১৫
গীতাশাস্ত্রং ন জানাতি নাধমস্তৎপরো জনঃ।
ধিক্ প্রারব্ধং প্রতিষ্ঠাঞ্চ পূজাং দানং মহত্তমম্ ॥১৬

---

অধ্যাপন অবগত নহে, মনুষ্যলোকে তাদৃশ ব্যক্তি বৃথা কর্ম্ম-কারী অর্থাৎ তাহাদের সকল কর্ম্মই বিফল হইয়া থাকে ॥১৩

অনুবাদ।—যে ব্যক্তি গীতা অবগত নহে, তদপেক্ষা অধম আর নাই। তাহার মানুষদেহে ধিক্, তাহার শাস্ত্রপাঠ-জনিত বিজ্ঞানে এবং কুলশীলতাতেও ধিক্ ॥ ১৪

অনুবাদ।—যে ব্যক্তি গীতার অর্থ অবগত নহে, তাহার অপেক্ষা অধম আর নাই; তাহার মনোহর দেহে ধিক্, তাহার উৎকৃষ্ট চরিত্রে ধিক্, তাহার উত্তম বিভবে ধিক্ এবং তাহার সুখময় গৃহাশ্রমেও ধিক্ ॥ ১৫

অনুবাদ।—যে ব্যক্তি গীতাশাস্ত্র অবগত নহে, তদপেক্ষা অধম আর নাই; তাহার প্রারব্ধে ধিক্, প্রতিষ্ঠায় ধিক্, পূজায় ধিক্, দানে ধিক্ ও মহত্ত্বে ধিক্ ॥ ১৬

গীতাশাস্ত্রে মতির্নাস্তি সর্ব্বং তন্নিষ্ফলং জগুঃ।
ধিক্ তস্য জ্ঞানদাতারং ব্রতং নিষ্ঠাং তপো যশঃ॥১৭
গীতার্থপঠনং নাস্তি নাধমস্তৎপরো জনঃ।
গীতাগীতং ন যজ্জ্ঞানং তদ্বিদ্ধ্যাসুরসম্মতম্।
তন্মোঘং ধর্ম্মরহিতং বেদবেদান্তগর্হিতম্॥১৮
তস্মাদ্ধর্ম্মময়ী গীতা সর্ব্বজ্ঞানপ্রযোজিকা।
সর্ব্বশাস্ত্রসারভূতা বিশুদ্ধা সা বিশিষ্যতে॥ ১৯

---

অনুবাদ।—গীতাশাস্ত্রে যাহার মতি নাই, তাহার সমস্তই নিষ্ফল বলিয়া কীর্ত্তিত হয়; তাহার জ্ঞানদাতাকে ধিক্, তাহার ব্রতে ধিক্, তাহার নিষ্ঠায় ধিক্, তাহার তপস্যায় ধিক্ এবং তাহার যশেও ধিক্॥ ১৭

অনুবাদ।—যে ব্যক্তি গীতার অর্থসহ পাঠ না জানে, তদপেক্ষা অধম আর নাই। যে জ্ঞান গীতায় উক্ত হয় নাই, তাহা আসুর জ্ঞান বলিয়া জানিবে; তাহা বিফল ধর্ম্মহীন এবং বেদবেদান্তে নিন্দিত॥ ১৮

অনুবাদ।—অতএব ধর্ম্মময়ী গীতা সর্ব্বজ্ঞানযোগকারিণী; ইহা সর্ব্বশাস্ত্রের সারভূতা ও বিশুদ্ধা বলিয়া প্রশংসিতা॥ ১৯

যোঽধীতে বিষ্ণুপর্ব্বাহে গীতাং শ্রীহরিবাসরে।
স্বপন্ জাগ্রৎ চলন্ তিষ্ঠন্ শত্রুভির্ন স হীয়তে ॥২০
শালগ্রাম-শিলায়াং বা দেবাগারে শিবালয়ে।
তীর্থে নদ্যাং পঠেদ্গীতাং সৌভাগ্যং লভতে ধ্রুবম্ ॥ ২১
দেবকীনন্দনঃ কৃষ্ণো গীতাপাঠেন তুষ্যতি।
যথা ন বেদৈর্দানেন যজ্ঞতীর্থব্রতাদিভিঃ ॥ ২২
গীতাধীতা চ যেনাপি ভক্তিভাবেন চেতসা।

---

অনুবাদ।—যিনি বিষ্ণুপর্ব্বদিনে ও শ্রীহরিবাসরে গীতা অধ্যয়ন করেন, নিদ্রাবস্থায়, জাগরিতাবস্থায়, গমনকালে বা অবস্থান কালে তিনি শত্রু-কর্ত্তৃক পরাভূত হন না॥ ২০

অনুবাদ।—যিনি শালগ্রামশিলা-সমীপে, দেবালয়ে, শিবমন্দিরে, তীর্থে ও নদীতীরে গীতা পাঠ করেন, তিনি নিশ্চয়ই সৌভাগ্যলাভ করেন॥ ২১

অনুবাদ।—দেবকীনন্দন শ্রীকৃষ্ণ গীতাপাঠে যেরূপ সন্তোষ লাভ করেন, বেদপাঠ, দান, যজ্ঞানুষ্ঠান, তীর্থপর্য্যটন ও ব্রত প্রভৃতি দ্বারা সেরূপ সন্তুষ্ট হন না॥ ২২

অনুবাদ।—যে ব্যক্তি ভক্তিযুক্ত-মনে গীতা অধ্যয়ন

বেদশাস্ত্রপুরাণানি তেনাধীতানি সর্ব্বশঃ ॥ ২৩
যোগস্থানে সিদ্ধপীঠে শিলাগ্রে সৎসভাসু চ।
যজ্ঞে চ বিষ্ণুভক্তাগ্রে পঠন্‌সিদ্ধিং পরাংলভেৎ ॥২৪
গীতাপাঠঞ্চ শ্রবণং যঃ করোতি দিনে দিনে।
ক্রতবো বাজিমেধাদ্যাঃ কৃতাস্তেন সদক্ষিণাঃ ॥২৫
যঃ শৃণোতি চ গীতার্থং কীর্ত্তয়ত্যেব যঃ পরম্।
শ্রাবয়েচ্চ পরার্থং বৈ স প্রযাতি পরং পদম্ ॥ ২৬

---

করেন, তৎকর্ত্তৃক সমুদয় বেদ নিখিলশাস্ত্র ও পুরাণ এ সমস্তই সর্ব্বপ্রকারে অধীত হয় ॥ ২৩

অনুবাদ।—যোগস্থানে, সিদ্ধপীঠে, শালগ্রামশিলার সম্মুখে, শিষ্টসভায়, যজ্ঞে এবং বিষ্ণুভক্ত-সমীপে গীতা পাঠ করিলে পরম সিদ্ধিলাভ হয় ॥ ২৪

অনুবাদ।—যিনি প্রত্যহ গীতা পাঠ বা শ্রবণ করেন, তৎকর্ত্তৃক দক্ষিণাসহ অশ্বমেধ প্রভৃতি সমস্ত যজ্ঞ সম্পাদিত হইয়া থাকে ॥ ২৫

অনুবাদ।—যিনি গীতার অর্থ শ্রবণ অথবা কীর্ত্তন করেন, কিংবা অন্য ব্যক্তিকে শ্রবণ করান, তাঁহার পরমপদ প্রাপ্তি হইয়া থাকে ॥ ২৬

গীতায়াঃ পুস্তকং শুদ্ধং যোঽর্পয়ত্যেব সাদরাৎ।
বিধিনা ভক্তিভাবেন তস্য ভার্য্যা প্রিয়া ভবেৎ ॥২৭
যশঃ সৌভাগ্যমারোগ্যং লভতে নাত্র সংশয়ঃ।
দয়িতানাং প্রিয়ো ভূত্বা পরমং সুখমশ্নুতে ॥ ২৮
অভিচারোদ্ভবং দুঃখং বরশাপাগতঞ্চ যৎ।
নোপসর্পতি তত্রৈব যত্র গীতার্চ্চনং গৃহে ॥ ২৯
তাপত্রয়োদ্ভবা পীড়া নৈব ব্যাধির্ভবেৎ ক্বচিৎ।
ন শাপো নৈব পাপঞ্চ দুর্গতির্নরকং ন চ ॥ ৩০

---

অনুবাদ।—যিনি আদর সহকারে যথাবিধি ভক্তিভাবে কাহাকেও বিশুদ্ধ গীতাপুস্তক দান করেন, তাঁহার পত্নী প্রিয়তমা হয় ॥ ২৭

অনুবাদ।—তিনি যশ, সৌভাগ্য ও আরোগ্য লাভ করেন, ইহাতে সন্দেহ নাই এবং পত্নীর প্রিয়তম হইয়া পরম সুখ লাভ করেন ॥ ২৮

অনুবাদ।—যে গৃহে, প্রতিনিয়ত গীতার অর্চ্চনা হয়, তথায় অভিচারজাত দুঃখ অথবা কঠোর শাপজাত ক্লেশ উপস্থিত হয় না ॥ ২৯

অনুবাদ।—তথায় আধ্যাত্মিক, আধিদৈবিক

বিস্ফোটকাদয়ো দেহে ন বাধন্তে কদাচন।
লভেৎ কৃষ্ণপদে দাস্যং ভক্তিঞ্চাব্যভিচারিণীম্ ॥৩১
জায়তে সততং সখ্যং সর্ব্বজীবগণৈঃ সহ।
প্রারব্ধং ভুঞ্জতো বাপি গীতাভ্যাসরতস্য চ ॥ ৩২
স মুক্তঃ স সুখী লোকে কর্ম্মণা নোপলিপ্যতে।
মহাপাপাতিপাপানি গীতাধ্যায়ী করোতি চেৎ।
ন কিঞ্চিৎ স্পৃশ্যতে তস্য নলিনীদলমম্ভসা ॥ ৩৩

---

ভৌতিক এই ত্রিবিধ তাপজাত পীড়া হয় না; শাপ পাপ দুর্গতি বা নরকের সম্ভাবনা থাকে না॥ ৩০

অনুবাদ।—সেই গৃহে বিস্ফোটকাদি কাহারও দেহে পীড়া উৎপাদন করিতে পারে না; সেই গৃহস্থিত জনগণ কৃষ্ণপদে দাস্য ও অব্যভিচারিণী ভক্তি লাভ করেন॥ ৩১

অনুবাদ।—যে ব্যক্তি গীতাভ্যাসে রত থাকেন, তিনি প্রারব্ধবশে সুখ দুঃখ ভোগ করিলেও সর্ব্বজীবগণের সহিত তাহার সখ্য হয়॥ ৩২

অনুবাদ।—গীতাধ্যয়নকারী ব্যক্তি সতত মুক্ত ও সুখী; তিনি মহা-পাতক বা অতিপাতক করিলেও যেমন পদ্মপত্রে

অনাচারোদ্ভবং পাপমবাচ্যাদিকৃতঞ্চ যৎ।
অভক্ষ্যভক্ষজং দোষমস্পর্শস্পর্শজং তথা ॥ ৩৪
জ্ঞানাজ্ঞানকৃতং নিত্যমিন্দ্রিয়ৈর্জনিতঞ্চ যৎ।
তৎ সর্ব্বং নাশমায়াতি গীতাপাঠেন তৎক্ষণাৎ॥৩৫
সর্ব্বত্র প্রতিভোক্তা চ প্রতিগৃহ্য চ সর্ব্বশঃ।
গীতাপাঠং প্রকুর্ব্বাণো ন লিপ্যেত কদাচন ॥৩৬
রত্নপূর্ণাং মহীং সর্ব্বাং প্রতিগৃহ্যাবিধানতঃ।
গীতাপাঠেন চৈকেন শুদ্ধস্ফটিকবৎ সদা ॥৩৭

জল লিপ্ত হয় না, সেই রূপ তিনিও সকাম বা নিষ্কাম কোন কর্ম্মেই লিপ্ত হয় না ॥ ৩৩

অনুবাদ।—অনাচার-জনিত, অবাচ্যবাক্য-প্রয়োগজাত, অভক্ষ্যভক্ষণজাত, অস্পৃশ্য-স্পর্শজন্য, জ্ঞানাজ্ঞানকৃত এবং প্রাত্যহিক ইন্দ্রিয়-সম্ভোগজ সর্ব্ববিধ পাপই গীতাপাঠে তৎক্ষণাৎ বিনষ্ট হয় ॥ ৩৪-৩৫

অনুবাদ।—সর্ব্বত্র ভোজনকারী এবং সর্ব্বথা প্রতিগ্রাহী ব্যক্তি গীতা পাঠ করিলে, কদাপি পাপে লিপ্ত হয় না ॥ ৩৬

অনুবাদ।—অবিধিপূর্ব্বক রত্ন-পূর্ণা সমগ্র পৃথিবী

যস্যান্তঃকরণং নিত্যং গীতায়াং রমতে সদা।
স সাগ্নিকঃ সদা জাপী ক্রিয়াবান্ স চ পণ্ডিতঃ॥৩৮
দর্শনীয়ঃ স ধনবান্ স যোগী জ্ঞানবানপি।
স এব যাজ্ঞিকো যাজী সর্ব্ববেদার্থদর্শকঃ ॥৩৯
গীতায়াঃ পুস্তকং যত্র নিত্যপাঠশ্চ বর্ত্ততে।
তত্র সর্ব্বাণি তীর্থানি প্রয়াগাদীনি ভূতলে ॥৪০

প্রতিগ্রহ করিয়াও একবারমাত্র গীতা পাঠ করিলে, বিশুদ্ধ স্ফটিকবৎ নিষ্কলঙ্ক হয় ॥ ৩৭

অনুবাদ।—যাঁহার চিত্ত প্রত্যহ নিয়ত গীতায় নিরত থাকে, এই জগতীতলে তিনিই সাগ্নিক, তিনিই ক্রিয়াশীল ও তিনিই পণ্ডিত ॥ ৩৮

অনুবাদ।—তিনি দর্শনীয়, তিনি ধনবান্ তিনি যোগী, তিনি জ্ঞানবান্, তিনিই যাজ্ঞিক, তিনিই যাজী এবং তিনিই সমুদয় বেদার্থ-পারদর্শী ॥ ৩৯

অনুবাদ।—যে স্থানে প্রত্যহ গীতা পুস্তক থাকে এবং অধীত হয়, ভূতলে সেই স্থানেই প্রয়াগাদি সকল তীর্থই সর্ব্বদা বিরাজিত থাকে ॥ ৪০

নিবসন্তি সদা দেহে দেহশেষেঽপি সর্ব্বদা।
সর্ব্বে দেবাশ্চ ঋষয়ো যোগিনো দেহরক্ষকাঃ ॥ ৪১
গোপালো বালকৃষ্ণোঽপি নারদধ্রুবপার্ষদৈঃ।
সহায়ো জায়তে শীঘ্রং যত্র গীতা প্রবর্ত্ততে ॥৪২
যত্র গীতা-বিচারশ্চ পঠনং পাঠনং তথা।
মোদতে তত্র শ্রীকৃষ্ণো ভগবান্ রাধয়া সহ ॥৪৩

শ্রীভগবানুবাচ।

গীতা মে হৃদয়ং পার্থ! গীতা মে সারমুত্তমম্।
গীতা মে জ্ঞানমত্যুগ্রং গীতা মে জ্ঞানমব্যয়ম্ ॥৪৪

অনুবাদ।—গীতাপাঠকের দেহে এবং দেহশেষে সর্ব্ব দেবতা ও যোগিগণ দেহরক্ষকরূপে বাস করেন॥ ৪১

অনুবাদ।—যে স্থানে গীতাপাঠ হয়, তথায় বালকৃষ্ণবেশী শ্রীগোপাল, তৎক্ষণাৎ নারদাদি পার্ষদগণের সহিত সহায়রূপে উপস্থিত হন॥ ৪২

অনুবাদ।—যেখানে গীতার বিচার, অধ্যয়ন ও অধ্যাপনা হয়, তথায় শ্রীরাধিকার সহিত ভগবান্ শ্রীকৃষ্ণ নিরতিশয় আনন্দ লাভ করেন॥ ৪৩

অনুবাদ।—শ্রীভগবান্ কহিলেন,—হে পার্থ! গীতাই

গীতা মে চোত্তমং স্থানং গীতা মে পরমং পদম্ ।
গীতা মে পরমং গুহ্যং গীতা মে পরমো গুরুঃ ॥৪৫
গীতাশ্রয়েঽহং তিষ্ঠামি গীতা মে পরমং গৃহম্ ।
গীতাজ্ঞানং সমাশ্রিত্য ত্রিলোকীং পালয়াম্যহম্॥৪৬
গীতা মে পরমা বিদ্যা ব্রহ্মরূপা ন সংশয়ঃ ।
অর্দ্ধমাত্রাহরা নিত্যমনির্ব্বাচ্যপদাত্মিকা ॥ ৪৭

আমার হৃদয়, গীতাই আমার উত্তম সার-স্বরূপ, গীতাই আমার অত্যুগ্র জ্ঞান এবং গীতাই আমার অক্ষয় জ্ঞান ॥ ৪৪

অনুবাদ।—গীতা আমার উত্তম স্থান, গীতা আমার পরম পদ, গীতা আমার পরম গুহ্য বস্তু এবং [ কি আর অধিক বলিব ] গীতা আমার পরম গুরু ॥ ৪৫

অনুবাদ।—আমি গীতার আশ্রয়েই অবস্থান করি; গীতা আমার পরম গৃহ এবং গীতাজ্ঞান আশ্রয় করিয়াই আমি ত্রিভুবন পালন করিয়া থাকি ॥ ৪৬

অনুবাদ।—গীতাই আমার পরম ব্রহ্মরূপা বিদ্যা; ইহার সন্দেহ নাই; উহা পরম অনির্ব্বাচ্য-পদাত্মিকা (বাক্যের অগোচর) অর্দ্ধমাত্রাস্বরূপা ॥ ৪৭

গীতানামানি বক্ষ্যামি গুহ্যানি শৃণু পাণ্ডব।
কীর্ত্তনাৎ সর্ব্বপাপানি বিলয়ং যান্তি তৎক্ষণাৎ॥৪৮
গঙ্গা গীতা চ সাবিত্রী সীতা সত্যা পতিব্রতা।
ব্রহ্মাবলির্ব্রহ্মবিদ্যা ত্রিসন্ধ্যা মুক্তিগেহিনী॥৪৯
অর্দ্ধমাত্রা চিদানন্দা ভবঘ্নী ভ্রান্তিনাশিনী।
বেদত্রয়ী পরানন্দা তত্ত্বার্থজ্ঞানমঞ্জরী॥ ৫০
ইত্যেতানি জপেন্নিত্যং নরো নিশ্চল মানসঃ।
জ্ঞানসিদ্ধিং লভেন্নিত্যং তথান্তে পরমং পদম্॥৫১

অনুবাদ।—হে পাণ্ডব! গীতার গুহ্য নাম সকল কীর্ত্তন করিতেছি, শ্রবণ কর। কীর্ত্তনে তৎক্ষণাৎ সকল পাপ বিনাশ প্রাপ্ত হয়॥ ৪৮

অনুবাদ।—গঙ্গা, গীতা, সাবিত্রী, সীতা, সত্যা, পতিব্রতা, ব্রহ্মাবলি, ব্রহ্মবিদ্যা, ত্রিসন্ধ্যা মুক্তিগেহিনী, অর্দ্ধমাত্রা, চিদানন্দ, ভবঘ্নী, ভ্রান্তিনাশিনী, বেদত্রয়ী, পরানন্দা, তত্ত্বার্থ-জ্ঞানমঞ্জরী—যিনি একাগ্রচিত্তে প্রত্যহ এই সকল নাম জপ করেন, তিনি জ্ঞানসিদ্ধি লাভ করেন এবং অন্তে পরমপদ প্রাপ্ত হন॥ ৪৯-৫১

পাঠেঽসমর্থঃ সম্পূর্ণে তদর্দ্ধং পাঠমাচরেৎ।
তদা গোদানজং পুণ্যং লভতে নাত্র সংশয়ঃ ॥৫২
ত্রিভাগং পঠমানস্তু সোমযাগফলং লভেৎ।
ষড়ংশং জপমানস্তু গঙ্গাস্নানফলং লভেৎ ॥৫৩
তথাধ্যায়দ্বয়ং নিত্যং পঠমানো নিরন্তরম্।
ইন্দ্রলোকমবাপ্নোতি কল্পমেকং বসেদ্ধ্রুবম্ ॥৫৪
একমধ্যায়কং নিত্যং পঠতে ভক্তিসংযুতঃ।
রুদ্রলোকমবাপ্নোতি গণো ভূত্বা বসেচ্চিরম্ ॥৫৫

অনুবাদ।—সম্পূর্ণ পাঠে অসমর্থ ব্যক্তি গীতার অর্দ্ধাংশমাত্র পাঠ করিবেন। তাহাতে গোদানজ পুণ্য লাভ করিবেন, সন্দেহ নাই ॥ ৫২

অনুবাদ।—যিনি ইহার তৃতীয়াংশ পাঠ করেন, তিনি সোমযাগের ফল এবং ষড়ংশ পাঠ করিলে গঙ্গাস্নানের ফল লাভ করেন ॥ ৫৩

অনুবাদ।—যিনি অবহিতচিত্তে প্রত্যহ ইহার দুইটিমাত্র অধ্যায় পাঠ করেন, তিনি নিশ্চয়ই ইন্দ্রলোকে এককল্পকাল বাস করেন ॥ ৫৪

অনুবাদ।—যিনি ভক্তিযুক্ত হইয়া প্রত্যহ একটি

অধ্যায়ার্দ্ধঞ্চ পাদং বা নিত্যং যঃ পঠতে জনঃ।
প্রাপ্নোতি রবিলোকং স মন্বন্তরসমাঃ শতম্ ॥৫৬
গীতায়াঃ শ্লোকদশকং সপ্ত পঞ্চ চতুষ্টয়ম্।
ত্রিদ্ব্যেকমর্দ্ধমথ বা শ্লোকানাং যঃ পঠেন্নরঃ।
চন্দ্রলোকমবাপ্নোতি বর্ষাণামযুতং তথা ॥৫৭
গীতার্দ্ধমেকপাদঞ্চ শ্লোকমধ্যায়মেব চ।
স্মরংস্ত্যক্ত্বা জনো দেহং প্রয়াতি পরমং পদম্ ॥৫৮

মাত্র অধ্যায় পাঠ করেন, তিনি রুদ্রলোকে গমন করেন এবং গণমধ্যে পরিগণিত হইয়া বহুকাল তথায় বাসসুখ অনুভব করেন ॥ ৫৫

অনুবাদ।—যে ব্যক্তি প্রত্যহ ইহার অর্দ্ধ অধ্যায় বা অধ্যায়ের চতুর্থাংশ পাঠ করেন, তিনি সূর্য্যলোক প্রাপ্ত হন এবং শত মন্বন্তর কাল তথায় অবস্থিতি করেন ॥ ৫৬

অনুবাদ।—যিনি প্রত্যহ গীতার দশটি, সাতটি, পাঁচটি, তিনটি, দুইটি, একটি বা অর্দ্ধ শ্লোকমাত্র একাগ্রচিত্তে পাঠ করেন, তিনি চন্দ্রলোক প্রাপ্ত হন এবং অযুত বর্ষ তথায় বাস করিয়া থাকেন ॥ ৫৭

অনুবাদ।—যে ব্যক্তি গীতার অর্দ্ধ, একপাদ, একটি

গীতার্থমপি পাঠং বা শৃণুয়াদন্তকালতঃ।
মহাপাতকযুক্তোঽপি মুক্তিভাগী ভবেজ্জনঃ ॥৫৯
গীতাপুস্তক-সংযুক্তঃ প্রাণাংস্ত্যক্ত্বা প্রয়াতি যঃ।
স বৈকুণ্ঠমবাপ্নোতি বিষ্ণুনা সহ মোদতে ॥ ৬০
গীতাধ্যায়সমাযুক্তো মৃতো মানুষতাং ব্রজেৎ।
গীতাভ্যাসং পুনঃ কৃত্বা লভতে মুক্তিমুত্তমাম্ ॥৬১

শ্লোক বা একটি অধ্যায় স্মরণ করিতে করিতে দেহ ত্যাগ করেন, তিনি পরমপদ প্রাপ্ত হন ॥ ৫৮

অনুবাদ।—যে ব্যক্তি অন্তকালে গীতার অর্থ, পাঠ বা শ্রবণ করেন, মহাপাতকী হইলেও তিনি মুক্তিভাগী হন ॥ ৫৯

অনুবাদ।—যে ব্যক্তি গীতাগ্রন্থসংযুক্ত হইয়া প্রাণত্যাগ করেন, তিনি বৈকুণ্ঠে গমন করেন এবং বিষ্ণুর সহিত আনন্দ প্রাপ্ত হন ॥ ৬০

অনুবাদ।—গীতার একটি অধ্যায় সংযুক্ত হইয়া মরিলে মনুষ্যজন্ম প্রাপ্ত হইয়া পুনরায় গীতাভ্যাস পূর্ব্বক মুক্তি লাভ করেন ॥ ৬১

গীতেত্যুচ্চার-সংযুক্তো ম্রিয়মাণো গতিং লভেৎ॥৬২
যদ্‌যৎ কর্ম্ম চ সর্ব্বত্র গীতাপাঠপ্রকীর্ত্তিমৎ।
তত্তৎ কর্ম্ম চ নির্দ্দোষং ভূত্বা পূর্ণত্বমাপ্নুয়াৎ ॥৬৩
পিতৄনুদ্দিশ্য যঃ শ্রাদ্ধে গীতাপাঠং করোতি হি।
সন্তুষ্টাঃ পিতরস্তস্য নিরয়াদ্‌যান্তি স্বর্গতিম্ ॥ ৬৪
গীতাপাঠেন সন্তুষ্টাঃ পিতরঃ শ্রাদ্ধতর্পিতাঃ।
পিতৃলোকং প্রয়ান্ত্যেব পুত্রাশীর্ব্বাদতৎপরাঃ ॥ ৬৫

অনুবাদ।—"গীতা" এই শব্দ উচ্চারণ পূর্ব্বক যে ব্যক্তি দেহত্যাগ করেন, তাঁহার পরমা গতি লাভ হয় ॥ ৬২

অনুবাদ।—সর্ব্বত্র গীতা পাঠ করিয়া যে কর্ম্ম অনুষ্ঠিত হয়, তৎসমস্ত নির্দ্দোষ ও পূর্ণতা প্রাপ্ত হয় ॥ ৬৩

অনুবাদ।—যে ব্যক্তি শ্রাদ্ধকালে পিতৃগণের উদ্দেশে গীতা পাঠ করেন, তাঁহার পিতৃগণ সন্তুষ্ট হইয়া নরক হইতে স্বর্গে গমন করেন ॥ ৬৪

অনুবাদ।—শ্রাদ্ধে গীতাপাঠ দ্বারা তৃপ্তিপ্রাপ্ত ও সন্তুষ্ট হইয়া পিতৃগণ পুত্রকে আশীর্ব্বাদ করিতে করিতে স্বর্গলোকে গমন করেন ॥ ৬৫

গীতাপুস্তকদানঞ্চ ধেনুপুচ্ছসমন্বিতম্।
কৃত্বা চ তদ্দিনে সম্যক্ কৃতার্থো জায়তে জনঃ ॥৬৬
পুস্তকং হেমসংযুক্তং গীতায়াঃ প্রকরোতি যঃ।
দত্ত্বা বিপ্রায় বিদুষে জায়তে ন পুনর্ভবম্ ॥ ৬৭
শতপুস্তকদানঞ্চ গীতায়াঃ প্রকরোতি যঃ।
স যাতি ব্রহ্মসদনং পুনরাবৃত্তিদুর্লভম্ ॥ ৬৮
গীতাদান-প্রভাবেন সপ্তকল্পমিতাঃ সমাঃ।
বিষ্ণুলোকমবাপ্যান্তে বিষ্ণুনা সহ মোদতে ॥ ৬৯

অনুবাদ।—ধেনুপুচ্ছ (চামর) সমন্বিত গীতাপুস্তক দান করিলে, সেই দিনেই মানব সম্যক্ কৃতার্থ হন ॥ ৭৬

অনুবাদ।—যিনি স্বর্ণসংযুক্ত গীতাপুস্তক বিদ্বান্ ব্রাহ্মণকে প্রদান করেন, তাঁহাকে আর পুনর্ব্বার ভূলোকে জন্মগ্রহণ করিতে হয় না ॥ ৬৭

অনুবাদ।—যে ব্যক্তি একশত গীতাগ্রন্থ দান করেন, তাঁহার ব্রহ্মধামে গতি হয়, এবং আর মর্ত্ত্যলোকে জন্ম গ্রহণ করিতে হয় না ॥ ৬৮

অনুবাদ।—গীতাদান প্রভাবে বিষ্ণুলোকে সপ্তকল্প

সম্যক্ শ্রুত্বা চ গীতার্থং পুস্তকং যঃ প্রদাপয়েৎ।
তস্মৈ প্রীতঃ শ্রীভগবান্ দদাতি মানসেপ্সিতম্॥ ৭০
ন শৃণোতি ন পঠতি গীতামমৃতরূপিণীম্।
হস্তাত্ত্যক্ত্বামৃতং প্রাপ্তং স নরো বিষমশ্নুতে ॥৭১
জনঃ সংসারদুঃখার্ত্তো গীতাজ্ঞানং সমালভেৎ।
পীত্বা গীতামৃতং লোকে লব্ধ্বা ভক্তিং সুখী
ভবেৎ ॥ ৭২

পরিমিতকাল অবস্থান পূর্ব্বক বিষ্ণুর সহিত বাস করিয়া আনন্দ লাভ করা যায় ॥ ৬৯

অনুবাদ।—গীতার্থ সম্যক শ্রবণ পূর্ব্বক যে ব্যক্তি ঐ গ্রন্থ দান করেন, ভগবান্ তাঁহার প্রতি প্রসন্ন হইয়া তাঁহার মনোভীষ্ট প্রদান করেন ॥ ৭০

অনুবাদ।—চতুর্ব্বর্ণমধ্যে মানুষ দেহ ধারণ করিয়া যে ব্যক্তি অমৃতরূপিণী গীতা শ্রবণ বা পাঠ না করে, সে হস্ত প্রাপ্ত অমৃত ত্যাগ করিয়া বিষ ভক্ষণ করে ॥ ৭১

অনুবাদ।—সংসারদুঃখে একান্ত কাতর ব্যক্তি গীতাজ্ঞান প্রাপ্ত হইয়া গীতামৃত পান পূর্ব্বক জগতে কৃষ্ণভক্তিলাভ করিবে ও সুখী হইবে ॥ ৭২

গীতামাশ্রিত্য বহবো ভূভুজো জনকাদয়ঃ।
নির্ধূতকল্মষা লোকে গতাস্তে পরমং পদম্ ॥ ৭৩
গীতাসু ন বিশেষোঽস্তি জনেষূচ্চাবচেষু চ।
জ্ঞানেষ্বেব সমগ্রেষু সমা ব্রহ্মস্বরূপিণী ॥ ৭৪
যোঽভিমানেন গর্ব্বেণ গীতানিন্দাং করোতি চ।
স যাতি নরকং ঘোরং যাবদাহূতসংপ্লবম্ ॥ ৭৫
অহঙ্কারেণ মূঢ়াত্মা গীতার্থং নৈব মন্যতে।
কুম্ভীপাকেষু পচ্যেত যাবৎ কল্পক্ষয়ো ভবেৎ॥ ৭৬

অনুবাদ।—জগতীতলে জনকাদি বহুসংখ্য রাজা গীতার আশ্রয় গ্রহণে নিষ্পাপ হইয়া পরমপদ লাভ করিয়াছেন ॥ ৭৩

অনুবাদ।—গীতা জ্ঞান সম্বন্ধে উচ্চ নীচ জনসমূহে কিছুমাত্র প্রভেদ নাই। সমগ্র জ্ঞানের মধ্যে গীতাজ্ঞানই নির্ব্বিশেষ এবং গীতাই ব্রহ্মস্বরূপিণী ॥ ৭৪

অনুবাদ।—যে ব্যক্তি অভিমান বা গর্ব্বভরে গীতার নিন্দা করে, যতদিন প্রলয়কাল উপস্থিত না হয়, ততদিন পর্য্যন্ত সে ঘোর নরকে অবস্থিতি করিয়া থাকে ॥ ৭৫

অনুবাদ।—যে মূঢ়াত্মা ব্যক্তি অহঙ্কার বশতঃ গীতার্থ

গীতার্থং বাচ্যমানং যো ন শৃণোতি সমাসতঃ।
স শূকরভবাং যোনিমনেকামধিগচ্ছতি ॥ ৭৭
চৌর্য্যং কৃত্বা চ গীতায়াঃ পুস্তকং যঃ সমানয়েৎ।
ন তস্য সফলং কিঞ্চিৎ পঠনঞ্চ বৃথা ভবেৎ ॥ ৭৮
যঃ শ্রুত্বা নৈব গীতাঞ্চ মোদতে পরমার্থতঃ।
নৈব তস্য ফলং লোকে প্রমত্তস্য যথা শ্রমঃ ॥ ৭৯
গীতাং শ্রুত্বা হিরণ্যঞ্চ ভোজ্যং পট্টাম্বরং তথা।
নিবেদয়েৎ প্রদানার্থং প্রীতয়ে পরমাত্মনঃ ॥ ৮০

মানে না, সে যতদিন কল্পক্ষয় না হয়, ততদিন পর্য্যন্ত কুম্ভীপাক নরকে পচিতে থাকে ॥ ৭৬

অনুবাদ।—গীতার্থ সম্যক্ বাচ্যমান হইলেও যে ব্যক্তি তাহা শ্রবণ না করে, সে বহুবার শূকরযোনি প্রাপ্ত হয় ॥ ৭৭

অনুবাদ।—যে ব্যক্তি গীতাগ্রন্থ চুরি করিয়া আনে, তাহার কিছুই সফল হয় না এবং পাঠও বৃথা হয় ॥ ৭৮

অনুবাদ।—যে ব্যক্তি গীতার্থ শ্রবণ করিয়া প্রকৃত প্রস্তাবে আনন্দ বোধ করে না, প্রমত্তব্যক্তির পরিশ্রমের ন্যায় ইহলোকে তাহার সমস্তই বিফল হয় ॥ ৭৯

অনুবাদ।—গীতা শ্রবণ পূর্ব্বক পরমাত্মার প্রীতি

বাচকং পূজয়েদ্ভক্ত্যা দ্রব্য-বস্ত্রাদ্যুপস্করৈঃ।
অনেকৈর্বহুধা প্রীত্যা তুষ্যতাং ভগবান্ হরিঃ ॥৮১

সূত উবাচ।

মাহাত্ম্যমেতদ্গীতায়াঃ কৃষ্ণপ্রোক্তং পুরাতনম্।
গীতান্তে পঠতে যস্তু যথোক্তফলভাগ্ভবেৎ ॥ ৮২
গীতায়াঃ পঠনং কৃত্বা মাহাত্ম্যং নৈব যঃ পঠেৎ।
বৃথা পাঠফলং তস্য শ্রম এব উদাহৃতঃ ॥ ৮৩

সাধনার্থ ব্রাহ্মণাদিকে দিবার জন্য সুবর্ণ, ভোজ্য ও পট্টবস্ত্র নিবেদন করিবে ॥ ৮০

অনুবাদ।—ভগবান্ শ্রীহরির প্রীত্যর্থ গীতাপাঠককে ভক্তিসহকারে পূজা করিয়া নানাবিধ দ্রব্য, বস্ত্র ও উপকরণ প্রদান করিবে ॥ ৮১

অনুবাদ।—যে ব্যক্তি গীতাপাঠান্তে শ্রীকৃষ্ণপ্রোক্ত এই পুরাতন গীতামাহাত্ম্য পাঠ করেন, তিনি যথোক্ত ফল লাভ করিয়া থাকেন ॥ ৮২

অনুবাদ।—গীতা-পাঠান্তে যে ব্যক্তি মাহাত্ম্য পাঠ না করে, তাহার পাঠ বৃথা ও পরিশ্রমমাত্রই সার ॥ ৮৩

এতন্মাহাত্ম্যসংযুক্তং গীতাপাঠং করোতি যঃ।
শ্রদ্ধয়া যঃ শৃণোত্যেব পরমাং গতিমাপ্নুয়াৎ ॥ ৮৪
শ্রুত্বা গীতামর্থযুক্তাং মাহাত্ম্যং যঃ শৃণোতি চ।
তস্য পুণ্যফলং লোকে ভবেৎ সর্ব্বসুখাবহম্ ॥৮৫

ইতি শ্রীবৈষ্ণবীয়-তন্ত্রসারে শ্রীমদ্ভগবদ্গীতামাহাত্ম্যং সম্পূর্ণম্।

অনুবাদ।—যে ব্যক্তি এই মাহাত্ম্য-সমন্বিত গীতা পাঠ করেন, বা শ্রদ্ধা-সহকারে শ্রবণ করেন, তাঁহার পরমা গতি লাভ হয় ॥ ৮৪

অনুবাদ।—যে ব্যক্তি অর্থযুক্ত গীতা ভক্তিসহকারে শ্রবণ করিয়া এই মাহাত্ম্য শ্রবণ করেন, তাঁহার পুণ্যফল সর্ব্বসুখের কারণ হইয়া থাকে ॥ ৮৫

ইতি সম্পূর্ণ গ্রন্থ।

---

# বিশ্ব-বিশ্রুত অভিনব গীতাভিনয়।

## কংস বধ বা কারামোচন

অঘোর কাব্যতীর্থ প্রণীত। সেই তেজোমদ গর্ব্বোদ্ধত স্বর্গ-বিজয়ী বীর কংসের ধ্বংসলীলা ধরণীর উপর নানা অত্যাচার, বৃদ্ধ পিতা মহারাজ উগ্রসেন ও বাসুদেব দেবকীর কারাকালিন, দেবকীর সপ্তপুত্র বিনাশ, সেই আয়ান জটিলা কুটীলার দ্বন্দ্ব, কৃষ্ণগতপ্রাণা শ্রীমতী রাধিকার অভিসারে কুঞ্জে মিলন, শ্রীকৃষ্ণের সহিত কংসের ভীষণ সমর ও কংসের নিধন; দেবকী প্রভৃতির কারামোচন। মূল্য ১৲ এক টাকা।




উক্ত অঘোরবাবু প্রণীত। পৌরাণিক পঞ্চাঙ্ক নাটক ইহা সাঁতরার দলে অভিনীত হইয়াছে। ইহাতে আছে লক্ষ্মণ কর্ত্তৃক সীতাকে বনবাসে প্রেরণ শ্রীরামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞ, লব কুশের যুদ্ধ ও রামের অকাল মৃত্যু, পরে পুত্র পরিচয়, সীতার পাতাল প্রবেশ। এক কথায় ইহা সমগ্র রামায়ণের সার। সচিত্র মূল্য ১৲ এক টাকা।

## লক্ষ্মণ বর্জ্জন

বা মহাযাত্রা। উক্ত গ্রন্থকারের, ভাণ্ডারীর দলে অভিনয়। ইহাতে জগতের সেই শ্রেষ্ঠ আদর্শ ভ্রাতৃপ্রেমের পরাকাষ্ঠা প্রদর্শনকারী রামচন্দ্র কিরূপে কালের কঠোর কষাঘাতে প্রাণের ভাই লক্ষ্মণকে বর্জ্জন করিয়াছিলেন। মূল্য ১৲ এক টাকা।

**অনিরুদ্ধ**

ইহাও অঘোরবাবুর—ষষ্ঠী অপেরা পার্টির বিজয় কীর্ত্তি। ইহাতে দৈত্যপতি-বাণ চণ্ড-বিক্রম, পদ্ম-লোচন, প্রদ্যুম্ন, বসন্ত, অনিরুদ্ধ, নাড়ু গোপাল, বিষ্ণুশর্ম্মা, সর্ব্বানন্দের, গীতলহরী আর প্রেমাকুল উহাদের প্রেমাভিনয়, চিত্রলেখার দ্বারকায় গমন। মূল্য ১।০ দেড় টাকা।

**সুনন্দা**

উক্ত অঘোরবাবু কৃত, ষষ্ঠী অপেরা-পার্টির কীর্ত্তিস্তম্ভ। সেই বিদূরথ, শান্তসিংহ, দেব ব্রত, প্রিয়ব্রত, বিদ্যুৎ সীড়ি, কুজৃম্ভাসুর, সুশীলা, চন্দ্রা, সুনন্দা, ইন্দিরা। এমন দিগন্তব্যাপী যশের অভিনয় আর নাই। মূল্য ১।০ দেড় টাকা।

**যাজ্ঞসেনী**

অঘোরবাবুর লেখনী প্রসূত সাতরা কোম্পানীর দলে যশের সহিত অভিনীত পৌরাণিক পঞ্চাঙ্ক নাটক। ইহাতে আছে যতুঃগৃহদাহ, হিড়িম্ব রাক্ষসবধ,ভীমের সহিত, হিড়িম্বার বিবাহ, বকাসুর বধ ও দ্রৌপদীর স্বয়ম্বরে অর্জ্জুনের লক্ষ্যভেদ। আরও আছে—ভাবানন্দের ভাবপূর্ণ সঙ্গীত। মূল্য ১।০সিকা

**ধর্ম্মের পরিনাম**

উক্ত অঘোর বাবু কৃত, গৌরাঙ্গ অপেরা পার্টির বিজয় বৈজয়ন্তী ইহাতে সেই ভীমসিংহ অজিত-সিংহ মুরারি ( ছদ্মবেশী নারয়ণ ) আর কি আছে জানেন্? রস-সাগরের প্রাণ মাতান সেই গান এমন "দিন কবে হবে তারা" এই রকম ৬০টী গানে ভরা। মূল্য ১।০ দেড় টাকা।

# ভাগ্যচক্র

ইহাও অঘোর বাবুর প্রণীত। গৌরাঙ্গ অপেরার অভিনয়, সেই রাজা রতন রাও, সেনাপতি বিজয় সিংহের রাজ ভক্তি, সহকারি সেনাপতি কিষণ সিংহের স্বদেশ দ্রোহীতা, দিল্লীর সম্রাট ঔরংজেব, ইনায়েৎখাঁ, মহম্মদ, জয়সিংহ, যশোবন্ত সিংহ, রাণী যমুনাবাঈ, ঐ পুত্রবধূ লক্ষ্মীবাঈ, কিষণের মাতার হৃদয়ভেদী বিলাপ, সেই সবই আছে। মূল্য ১।• পাঁচ সিকা।



উক্ত অঘোরবাবু কৃত। পৌরাণিক পঞ্চাঙ্ক নাটক। ভূষণ দাসের দলে অভিনয়। ইহাতে সেই দেবগুরু—বৃহস্পতি, তারা, চন্দ্র, ইন্দ্র, ব্রহ্মা, পাপ, পুণ্য সকলেই আছেন। গ্রন্থকার অশেষ নৈপুণ্য সহকারে দেবলোকেও পাপপুণ্যের কিরূপ অভিনব লীলা প্রকটিত করিয়াছেন তাহাই দেখিয়া ধন্য হউন। মূল্য ১৲ এক টাকা।




শ্রীঅঘোরচন্দ্র কাব্যতীর্থ প্রণীত। ষষ্ঠী অপেরপার্টির জনপ্রিয় অভিনয়। ইহাতে সেই অশ্বপতি, বিজয় সিংহ, ভাস্করা চার্য্য, দ্যুমৎসেন ও সত্যবান, সাবিত্রীর পতি-ভক্তি, যমকে পরাস্ত, মৃত পতির পুন-র্জীবন দান প্রভৃতি সমস্তই আছে। সহজে সুন্দর অভিনয় হয়। মূল্য ১।• দেড় টাকা।

## শ্রীদুর্গা

সুপ্রসিদ্ধ নাট্যকার শ্রীযুক্ত জ্ঞানেন্দ্র নাথ নন্দী বাণীকণ্ঠ প্রণীত। শশিভূষণ হাজরার যাত্রা-দলের অক্ষয় যশপূর্ণ অভিনয়। ইহাতে সেই ভক্তশ্রেষ্ঠ দানবরাজ দুর্গমাসুরের স্বীয় বাহুবলে স্বর্গ, মর্ত্ত্য পাতালে অধিকার স্থাপন, ইন্দ্রের অমরাবতী জনশূন্য—মহা-শ্মশানের ভীষণ দৃশ্য, নারায়ণের আবির্ভাব—লক্ষ্মী নারায়ণের দ্বন্দ্ব। কুহকিনী রম্ভার দুর্গম সমীপে আত্মবিক্রয়। শ্রীদুর্গার সহিত ভীষণ যুদ্ধ, সহজে সুন্দর অভিনয় হয়। মূল্য ১।০ দেড় টাকা।

## জয়শ্রী

উক্ত জ্ঞানবাবু রচিত, নবদ্বীপচন্দ্র সাহারথিয়েটি-ক্যাল যাত্রা পার্টিতে অভিনীত "জয়শ্রী"। ভগবান শ্রীশ্রীবাসুদেবের মথুরা বর্জ্জন ও দ্বারাবতী সৃজনের গূঢ় উদ্দেশ্য, ইহাতে সুন্দর পরিস্ফুট হইয়াছে, ব্রজেশ্বরী শ্রীশ্রীরাধারাণীর অপ্রাকৃত প্রেমভাবে প্রেমময়ের প্রকট প্রকাশাদি, কি সুন্দর প্রকটিত হইয়াছে। মূল্য ১।০ দেড় টাকা।

## বল্লাল সেন

উক্ত জ্ঞানবাবু রচিত শশিভূষণ হাজরার অপেরাপার্টির অভিনয় ইহাতে সেই বাঙ্গালার প্রাতঃস্মরণীয় গৌড়াধিপতি মহারাজ বল্লালসেনের দিগ্বিজয় মণিপুর রাজ্যের সহিত তুমুল যুদ্ধবিগ্রহ, ভণ্ড ধর্ম্ম-গুরু ভীম-সেনের কুমন্ত্রনায় বল্লালসেনের বিশ্বজিৎ যজ্ঞের অনুষ্ঠান, এখানে কালীমূর্ত্তি সম্মুখে নরবলি, সেই বল্লভানন্দ, সোমেশ্বর প্রভৃতি সবই আছে। মূল্য ১।০ দেড় টাকা।

## রামকৃষ্ণ

শ্রীপঙ্কজভূষণ কবিরত্ন কৃত। যাঁহার প্রতি দ্বন্দ্বী নাট্যকার আধুনিককালে নাই বলিলেও অত্যুক্তি হয় না, সে পঙ্কজবাবুর নাটকের নূতন করিয়া আর কি পরিচয় দিব? মহাকবি মাঘের পর শিশুপালের জীবনী এমনভাবে পরিস্ফুট আর কেহ লিখিতে পারিয়াছেন কি? শিশুপালের রাজসিক আভিজাত্য, রামকৃষ্ণের উদার রাজনৈতিকতা, রাজা দমঘোষের পুত্র বাৎসল্যতা, রাজ্ঞী শ্রুতশ্রবার হৃদয় বিদারী করুণ বিলাপ আর আছে কারাজতনয়ার জাতিস্মার ও মনোহরার নারীজন সুলভ প্রেম, অনুরাগ ভক্তি ও ভালবাসা; গানের তুলনা নাই। সেই "কবি তোর বউ কথা কও কৈ। সবই আছে। মূল্য ১৲ এক টাকা।

## নাগকন্যা

উক্ত পঙ্কজবাবুর কৃত। যাহার অভিনয় দর্শনে আজ সারা ভারত মুগ্ধ, যাহার প্রতীক্ষায় সমগ্র দেশ উদ্‌গ্রীব তাহাই ঝক্‌ঝকে কাগজে সুন্দররূপে মুদ্রিত হইল। সহজে অল্পলোকে অল্পপোষাকে সুন্দর অভিনয়। ভাবের গাম্ভীর্য্যে, ছন্দের মাধুর্য্যে, ভাষার চাতুর্য্যে 'নাগকন্যা' অতুলনীয়া! লবকুশের ভ্রাতৃপ্রণয়—এই "ভায়ের আদরভরা সোণার দেশেতে—আর নূতন করিয়া পরিচয় দিতে হইবে কি? ঋষির প্রাণে সংসারের বাৎসল্য পুত্রহারা পাগলিনী হলেও রাক্ষসী, তবু মা, সেই মা নিকষার অপূর্ব্ব চরিত্র—এমন সুন্দর ভাবে অঙ্কন, পঙ্কজবাবুর তুলিকাতেই সম্ভব (সচিত্র) মূল্য ১৲ এক টাকা।

## কর্ণ দিগ্বীজয়

পণ্ডিত—শ্রীযুক্ত রামদুর্ল্লভ কাব্য-বিশারদ প্রণীত। ইহাতে সেই গন্ধর্ব্ব যুদ্ধে পরাজিত, লাঞ্ছিত, তিরস্কৃত, বীরকর্ণের ভীষণ প্রতিজ্ঞা—স্বীয় বাহুবলে সর্ব্ব দিগ্বিজয় দুর্য্যোধনকে সার্ব্বভৌমিকত্ব দান,—বালক বৃষকেতুর পিতৃভক্তি ও অতিথি সৎকার, ব্রাহ্মণ প্রভাবে পুনঃর্জীবন লাভ। মূল্য ১৷৹ দেড় টাকা।

## ভীষ্মার্জ্জুন

রামদুর্ল্লভ কাব্যবিশারদ মহাশয়ের লিখিত বঙ্গবিখ্যাত এই নাটক খানির বিষয় পুনরুল্লেখ না করিলেও বোধ হয় অনেকেই জানেন যে ইহা কত উপাদেয় হইয়াছে কাজেই অধিক লিখিলাম না। ইহাতে বীর ভীষ্মের শরশয্যা ও গঙ্গা কর্তৃক অর্জ্জুনের প্রতি ভীষণ অভিশাপ বাণী। মূল্য ১৷৹ দেড় টাকা।

## মহামায়া

বা ঘোরাসুর বধ শ্রীযুক্ত রামদুর্ল্লভ কাব্যবিশারদ প্রণীত। সত্যম্বরের দলে শ্রেষ্ঠ অভিনয়। ইহাতে সেই বজ্রদণ্ড, প্রসেন, পিণ্ডী-সুর কালভৈরব, শতানন্দ, ঘোরাসুর, নারদ, শুক্রাচার্য্য ও ব্রহ্মাদি দেবগণ এবং মহামায়া শিবদূত, শচী, অদিতি, চন্দ্রলেখা এবং উর্ব্বশী প্রভৃতি স্বর্গ বিদ্যাধরীগণ আর সেই দেববালাগণের অপূর্ব্ব সঙ্গীত, কুহকিনী মায়াবিনীগণের মায়াজাল বিস্তার সকলই আছে। মূল্য ১৷৹ টাকা।

**হংসাবসান** রামদুর্ল্লভবাবু কৃত। ভাণ্ডারীর দলে অভিনীত। ইহাতে সেই কৃষ্ণ বলরামের প্রেম কলহ সেনাপতি ভোজদত্তের বীরত্ব, জনার্দ্দনের ভক্তি নিষ্ঠা, লোচনারঞ্জনের করুণ সঙ্গীত, রাজ্যবিদূরিত পত্নীপুত্র ত্যাগ সবই আছে। মূল্য ১৷৷৹ দেড় টাকা।

**দশরথ** পশুপতি চৌধুরী কৃত। সতীশচন্দ্র মুখোপাধ্যায়ের দলে অভিনীত। ইহাতে সেই দেবাসুরের তুমুল সংগ্রাম, দশরথের দিগ্বিজয় সম্বরাসুর বধ, মন্থরার অপূর্ব্ব মায়াজাল বিস্তারে রাক্ষসী মধ্যমারাণী কৈকেয়ীর বিষমিশ্রিত অপূর্ব্ব কপট পতিভক্তির চূড়ান্ত নিদর্শন। মূল্য ১৷৷৹ দেড় টাকা মাত্র।

**মনসামঙ্গল গীতাভিনয়** পণ্ডিত কালীকিঙ্কর বিদ্যাবিনোদ কৃত। অভিনয় যশে দিগন্ত বিস্তৃত ইহার জয়গান লোকের মুখেমুখে মাঠে ঘাটে সর্ব্বত্র ইহাতে সেই মনসাদেবী, বেহুলা, লখিন্দর, চাঁদসদাগর বিভাণ্ডক, সায়সদাগর, মোহিনী, রজকিনী, নিয়তি, সনকা, অরুন্ধতী, রাত্, সকলেই আছে। সহজে সুন্দর অভিনয়, (সচিত্র) মূল্য

**গোপাল ভাঁড়** নদীয়াধিপতি রাজা কৃষ্ণচন্দ্রের বয়স্য গোপাল ভাঁড়। অফুরন্ত হাস্যরসের সমষ্টি সৃষ্টি করিয়াছিল, ইহাই একমাত্র—সেই হাস্যরসের অক্ষয় ভাণ্ডার, এরূপ সর্ব্বাঙ্গ সুন্দর গোপাল ভাঁড় আর বাহির হয় নাই। মূল্য ৷৷৹ আাট আনা।